# সূক্তিরত্নাবলী

( পদ্যানুবাদসহিতা )



মল্লভূমিরাজধানী-বিষ্ণুপুরবাস্তব্যেন

বৈদ্যাচার্য্য শ্রীভোলানাথ কবিরাজ বিদ্যানিধি

কবিভূষণ ভিষগ্‌রত্নায়ুর্ব্বেদশাস্ত্রিণা

প্রণীতা প্রকাশিতা চ।

---

প্রথমসংস্করণম্‌।

---

৭ নং গৌরমোহন মুখার্জ্জী ষ্ট্রীট্

রুদ্রপ্রিণ্টিং ওয়ার্কস্‌ হইতে

শ্রীহৃষীকেশ ঘোষ কর্ত্তৃক মুদ্রিত।

---

বঙ্গাব্দ—১৩৩৬ শাল।



মূল্য ১৷৷০ টাকা।

পুস্তকপ্রাপ্তিস্থান—

শ্রীহৃষীকেশ কবিরাজ এণ্ড্ সন্স্।

"হৃষীকেশ-নিকেতন"

সুবৃহৎ ও সুবিখ্যাত আয়ুর্ব্বেদীয় ঔষধালয়।

পোঃ—বিষ্ণুপুর, জেলা—বাঁকুড়া।

শ্রীভোলানাথ কবিরাজ ( গ্রন্থকার )

"হৃষীকেশ আয়ুর্ব্বেদ নিকেতন" মেদিনীপুর।

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড্ সন্স্।

২০৩।১।১ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা।

সারস্বত লাইব্রেরী—

২০৩।৪ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা।

এবং

কলিকাতার অন্যান্য প্রসিদ্ধ পুস্তকালয়ে প্রাপ্তব্য।

# উৎসর্গপত্রাঞ্জলিঃ।

আদেশাদুপদেশতস্তব পিতস্ত্বদ্‌দত্তবিত্তাবলী-
সূত্রেণ গ্রথিতা শ্রমেণ মহতা রত্নাবলীয়ং ময়া।
সৈষা তে চরণেষু নম্রশিরসা ন্যস্তাস্ত হস্তাম্বুজে
যোগ্যা যদ্যনুমন্যতে তব তদা কণ্ঠে সদা লুণ্ঠতু॥

পিতঃ, তব আদেশ ও উপদেশক্রমে।
তোমারই অর্থসূত্রে বহু পরিশ্রমে॥
চরণকমলে তব প্রণত হইয়া।
মালা গাঁথি তব করে দিলাম সঁপিয়া॥
বিবেচিত হ'লে ইহা তব যোগ্য বলি।
কণ্ঠে শোভা পায় যেন এই রত্নাবলী॥

ভবদীয় শ্রীচরণাশ্রিত

=ভোলা=



# সূক্তিরত্নাবলী

## সূচীপত্রম্।

| বিষয়ঃ | পত্রাঙ্কঃ |
|---|---|

শ্রীশো জয়তি।

# ভূমিকা।

তরুণেঽপি বয়সি রসভাবোজ্জ্বলসৎকাব্যরচনাকুশলতাং দর্শিতবন্তমধুনা প্রৌঢ়িপরিপাকপ্রসূতপটিম্না "সূক্তিরত্নাবলী" নামকস্য ধার্ম্মিকানেকবিষয়বিবেচনপ্রচুরকাব্যামৃতভাণ্ডাগারস্য রচয়িতারং কবিরাজ শ্রীমদ্ ভোলানাথ শর্ম্মাণং বিদুষাং সদসি পরিচায়য়দ্ভিরস্মাভিরিদমেব তাবৎ প্রথমং শংসনীয়ম্—

ভোগিজনপ্রিয়বিষয়ে প্রায়ো রসভাববর্দ্ধকাঃ কবয়ঃ।
শ্রেয়সি সৎকবিতামৃতবর্ষণশীলো হি দুর্ল্লভো ভুবনে ॥

এবঞ্চৈষ কবিরীশ্বর-গুরু-মহাপুরুষ-সিদ্ধ-জ্ঞানি-যোগি-ভক্তি-প্রেম-রতি-ভাবোজ্জ্বলাঃ সহস্রাধিকসূক্তীরারচয়ন্ কথং বা ন শ্লাঘ্যঃ স্যাৎ সহৃদয়ানাম্? বিশেষতশ্চ প্রায়ো "মৌলিস্থকুম্ভ-পরিরক্ষণধী"—বশংবদতয়া ভগবদ্ভক্তিগর্ভিতং চপলচটুলবাগ্-জালবর্জ্জিতং প্রৌঢ়োন্নতভাবগম্ভীরমিদং কাব্যং ধর্ম্মৈকতান-হৃদয়ানাং বিদাং হৃদয়মবশ্যমাবর্জ্জয়িষ্যতীতি দৃঢ়ং প্রতীমঃ।

আসীৎ খলু কোঽপি নাতিপুরাণঃ কালো বঙ্গেষু, যদা বিলুপ্তপ্রায়বর্ণাশ্রমধর্ম্মস্থাপনধুরন্ধরাণাং "শ্রুতিনিয়মগুরূণাং" গীর্ব্বাণবাণীবরপুত্রাণাং মহারাজবিজয়সেন-বল্লালসেন-লক্ষ্মণ-সেনাদিনৃপবরাণাং সুরসভাবিড়ম্বিনীষু বিদ্বৎসভাসু সরহস্যবেদ-বেদাঙ্গপারঙ্গতাঃ সর্ব্বতন্ত্রস্বতন্ত্রাঃ সর্ব্ববিদ্যাবেত্তৃত্বাদ্ "বৈদ্য" সংজ্ঞাঃ কেচন বিপ্রবর্য্যাঃ সত্বরপরঃসহস্রকবিতাসবিতারো বভূবুঃ, যেষাং হি "কবিরাজ" পদবীমন্বর্থাং বিভ্রাণানাং সুপ্রতিষ্ঠিত-

নামধেয়ধোয়ীকবিরাজ-গোবর্দ্ধন-শরণ-জয়দেবোমাপতিধরাদীনাং "পবনদূত"-"রাঘবপাণ্ডবীয়"-"আর্য্যাসপ্তশতী"-"গীতগোবিন্দা"-দীনি কাব্যানি অদ্যাপি হরিদন্তরেষু কলধ্বনিগুঞ্জনোৎসবং বিদধতি সহৃদয়হৃদয়সংমোহনানি। এতাদৃশ "বৈদ্য"বিপ্র-বংশ্যেন শ্রীমতা ভোলানাথ কবিরাজেন লোকোপকারায় প্রচলিত-লোকপ্রেয়োমার্গং পরিত্যজ্য শ্রেয়োমার্গমাশ্রয়তা সাধ্বিদং কাব্যং ব্যধায়ীতি কো নাম নির্মৎসরো বিদ্বান্ নোরীকুর্ব্বীত? সন্দর্ভশুদ্ধিঞ্চাস্য প্রসাদগুণোজ্জ্বলামাকলয়ন্ কো বা নামেদং ন নিদধীত সাদরং শ্রীমদ্ভাগবতাধ্যাত্মরামায়ণাদিগম্ভীরতত্ত্বসমুদ্রাব-গাহনাক্ষমাণাং তরুণবিদ্যার্থিনাং করেষু? ইমানি চাস্য কাব্যস্য কানিচিৎ সূক্তিরত্নানি বিদুষামুপায়নীক্রিয়ন্তে দিগ্দর্শনায়। যথা—

সিদ্ধসূক্তিষু—

"ঈশস্পর্শমণিস্পর্শাদ্ গুণোৎকর্ষমুপেয়িবান্।
তিষ্ঠন্নপি যথারূপং জীবাসির্নাচরত্যঘম্॥"

মহাপুরুষসূক্তিষু—

"উপেক্ষতে সন্নিকৃষ্টো বিপ্রকৃষ্টস্ত্বপেক্ষতে।
মহত্তাং মহতাং প্রায়ো জনো জহ্নুসুতামিব॥"

গুরুসূক্তিষু—

"স্বামিন্ শরণ্য শরণং চরণং শ্রিতস্য
শ্রীমদ্গুরো তব গিরো ন তিরোহিতা মে।
শুদ্ধেঽধুনা বিষয়বাসনয়া বিমুক্তে
চিত্তে নিষীদ জগদীশ ময়ি প্রসীদ॥"

জ্ঞানিসূক্তিষু—

"ঈশ্বরাসঙ্গসৌভাগ্যভোগী ভোগং ন হীচ্ছতি।
রাজসৌহৃদ্যহৃদ্যাত্মা কো জাল্মমভিজল্পতি ॥"

হরিস্মৃতিসূক্তিষু—

"মা কার্ষীর্বচসা কিঞ্চিচ্চেতসা চেশ্বরং স্মর।
বহির্যবনিকাপাতং কৃত্বান্তঃপটমুৎক্ষিপ ॥"
"স্মৃতিরৈশী বিপৎকালে সম্পৎকালে চ বিস্মৃতিঃ
সা স্মৃতির্যদি সম্পত্তৌ বিপত্তৌ পতনং কুতঃ ॥"

ভক্তিসূক্তিষু—

"ভক্তির্ভাদ্রনদীবোচ্চৈঃ কামমুচ্ছলিতা সতাম্।
নির্ব্বাণজ্যৈষ্ঠপর্য্যন্তং বহন্তী সা প্রশস্যতে ॥"

প্রেমসূক্তিষু—

"প্রেমমদ্যালয়ে মুগ্ধাঃ প্রবিশন্তি পিপাসবঃ।
অপীতা যান্তি ভীতাস্তু মানমস্তকনিস্ক্রয়াৎ ॥"

ইদঞ্চেদঞ্চ নঃ পরং প্রমোদস্থানং, যদেষ কবিশ্চিরায় অস্মদন্তেবাসিতয়া তিষ্ঠন্ কাব্যনির্ম্মাণশৈলীষু পূর্ব্বমুপদিষ্টঃ, সাম্প্রতং সুক্ষেত্রোপ্তস্য বীজস্য ফলসমৃদ্ধিং দর্শয়তি, প্রবর্ত্ততে চ সাধুসরণ্যাং সদা বিনয়নম্রমূর্ত্তিঃ। যথা চাস্য ভগবৎকথাসু দৃঢ়া রতি র্বিরতিশ্চ ভূম্না বিষয়ান্তরেভ্যঃ, তথাস্য "ভক্তির্বিরক্তির্ভগবৎপ্রবোধশ্চ" ভূয়াসুরচিরেণৈব কালেন শ্রীমন্নারায়ণচরণারবিন্দকরুণয়েতি সানন্দনির্ভরমাশাস্তে—

সং ১৯৮৬। চৈত্রশুক্লাষ্টম্যাং কলিকাতামহানগরে। | মহামহোপাধ্যায়োপাধিকঃ সেনোপাহ্ব শ্রীগণনাথ শর্ম্মা

# গ্রন্থকর্ত্তুর্নিবেদনম্ ।

চঞ্চলা বহুলালাপা জননীরাগহেতবঃ ।
পদে পদে স্খলন্ত্যেব মাদৃশা বালিশা ইব ॥
তথাপ্যেতে যথাশক্তি চেষ্টন্তে গন্তুমাত্মনা ।
হসন্তি দুর্জ্জনাস্তত্র সমাদধতি সজ্জনাঃ ॥ ( ক )

চঞ্চল বহুলালাপ শিশুর মতন ।
জননীরাগের হেতু হ'লেও পতন ॥
নিজেই চলিতে মোরা হই যত্নবান্ ।
দুষ্ট তায় হাসে, সাধু করে সমাধান ॥ ( ক )

কবিরাত্মকৃতং কাব্যং সদোষমপি সাদরম্ ।
ন তৃপ্যতি মুহুঃ পশ্যন্ পিতাপত্যমিবাত্মনঃ ( খ )

হ'লেও নিজের কাব্য বহুদোষময় ।
পুত্রসম দেখি' মুহুঃ তৃপ্তি নাহি হয় ॥ ( খ )

সগুণাঃ সগুণীকৃত্য দূরীকৃত্য চ দূষণম্ ।
সানুগ্রহা অমুং গ্রন্থমূরীকুর্ব্বন্তু সূরয়ঃ ( গ )

করি গুণী গুণ যোগ, দোষ পরিহার ।
কৃপা করি এই গ্রন্থ করুন স্বীকার ( গ )

মুদে স্যাদেব সাধূনামধমস্যাপি মে কৃতিঃ ।
চাণ্ডালজ্বালিতো বহ্নি র্ন কিং তর্পয়তি দ্বিজান্ ॥ ( ঘ )

অধম হ'লেও আমি, আমার এ কৃতি ।
অবশ্যই জন্মাইবে সাধুদের প্রীতি ॥
চণ্ডালের(ও) প্রজ্বালিত হ'লে হুতাশন ।
করে নাকি দ্বিজদের তৃপ্তি সম্পাদন ? ( ঘ )

বিনয়াবনতো—
"ভোলানাথঃ"

ওঁ তৎসৎ।

# সূক্তিরত্নাবলী

(পদ্যানুবাদসহিতা)

## অথাবতরণিকা।

প্রণম্য পরমং দেবং পূর্ব্বাচার্য্যোপদেশতঃ।
ভোলানাথো নিবধ্নাতি সূক্তিরত্নাবলীং ভিষক্ ॥ ১

প্রণমিয়া পরমেশে, পূর্ব্বাচার্য্য উপদেশে
ভোলানাথ বৈদ্য কবিরাজ।
গুরুপদে রাখি মন করি বহু পরিশ্রম
সূক্তিরত্নাবলী করে আজ ॥ ১

বামাঙ্গীকৃতবামাঙ্গং দক্ষিণে লক্ষ্মণান্বিতম্।
রামকল্পতরুং বন্দে সৎফলপ্রতিপত্তয়ে ॥ ২

বাম অঙ্গে বামা সঙ্গে, দক্ষিণে লক্ষ্মণ।
বন্দি রামকল্পতরু—সুফল কারণ ॥ ২

সূক্তং স্বাত্যমৃতং ধৃতং বিধিবশাদাম্নস্যনন্তাগতং
শুক্তেঃ সাধকসংহতেঃ কৃতমতেঃ সংসারবারাংনিধৌ।
প্রাপ্তং মৌক্তিকরূপতাং পরিণতাবেকৈকশশ্চিন্মতঃ
সৎকণ্ঠে বিনিবেশিতা বিজয়তাং রত্নাবলীয়ং মম ॥ ৩

সাধক-শুক্তির মাঝে সূক্তি-স্বাতীজল রাজে
অনন্ত হইতে আসি সংসার-সাগরে।
কালে যাহা মুক্তা হয়, গাঁথি সেই সমুদয়
এই মালা সাধুগলে দিব শোভা তরে ॥ ৩

যেঽমী হন্ত নিতান্ততান্তমতয়ঃ স্বাতন্ত্র্যতঃ সন্ততং
বর্ত্তন্তে শ্রুতিযুক্তিলৌকিকবিধীন্ ব্যাধূয় দূরেঽধুনা।
যেষাং চিত্তমপত্রপা নিবিশতে কুত্রাপি নো লেশতঃ
ক্লেশঃ স্যাদুপদেশদেশনমিদং তেষাং হি মে সাম্প্রতম্ ॥ ৪

নিতান্ত কলুষমতি, যারা স্বেচ্ছাচারী অতি
শ্রুতি, যুক্তি, লোকাচার দূর করি রহে।
যাদের না লজ্জালেশ, হৃদে করে পরবেশ
ক্লেশ এ তাদের প্রতি, উপদেশ নহে ॥ ৪

যেষাং শ্রুতিস্মৃতিপুরাণকথাসু ভক্তিঃ
সক্তিশ্চ সূক্তিষু সতাং বিষয়েষ্বরক্তিঃ।
তেষামশেষগুণরাজিবিরাজিতানা-
মেষা ভবিষ্যতি মুদে কৃতিরস্মদীয়া ॥ ৫

শ্রুতি, স্মৃতি, পুরাণের কথাতে ভকতি।
সূক্তিতে আসক্তি আর বিষয়ে বিরতি ॥
এই সব গুণরাজি যাহাদের আছে।
আনন্দ আনিবে ইহা তাহাদের কাছে ॥ ৫

রত্নাবলী কণ্ঠবিলুণ্ঠিতেয়ং
ক্ষেমঙ্করী কান্তিকরী চ নৃণাম্।
ইত্যাদরাদাদদতে বুধাশ্চেৎ
কা হানিরজ্ঞানবিমাননায়াম্॥ ৬

এই রত্নাবলী কণ্ঠে বিলুণ্ঠিত হ'লে।
শুভ আর শোভা সর্ব্ব মানবের ফলে॥
ইহা বুঝি বুধজন যদি ইহা ধরে।
কি ক্ষতি—অজ্ঞানী যদি অনাদর করে? ৬

প্রায়োঽখিলৈবাকলিতাত্র সূক্তিঃ
প্রাচাং সুবাচাং মহতামনূক্তিঃ।
বুধৈর্বিধেয়া তদিহানুরক্তি-
র্ন হ্যাপ্তবাক্যেষু সতাং বিরক্তিঃ॥ ৭

এই পুস্তকের সূক্তি, প্রায় সব(ই) অনু-উক্তি
পূর্ব্ব সাধুদের মহাবাক্য অনুসারে।
অতএব বুধগণ, করুন ইহাতে মন
সুজন তো আপ্তবাক্য উপেক্ষিতে নারে? ৭

কবীর-তুলসীদাস-নানকাদিকসাধকৈঃ।
রামকৃষ্ণাদিভিশ্চোক্তং তত্ত্বমত্রোপদিশ্যতে॥ ৮

রামকৃষ্ণ, তুলসী ও কবীর, নানক।
ইত্যাদির উপদেশে পূর্ণ এ পুস্তক॥ ৮

ইত্যবতরণিকা।

---

## ১। অথ ঈশ্বরসূক্তয়ঃ।

কারণেন বিনা কার্য্যং নৈব জাতু প্রজায়তে।
কার্য্যত্বাজ্জগতঃ কর্ত্তা কোঽপি স্যাদীশ্বরো হি সঃ॥ ১

অকারণ কার্য্য নাই, ভাবিয়া দেখনা তাই
কার্য্যরূপে বিরাজিছে এই চরাচর।
এর কর্ত্তা আছে কেহ, এতে নাহি সন্‌দেহ
যিনি কর্ত্তা জানিও গো তিনিই ঈশ্বর॥ ১

প্রবৃত্তেশ্চ নিবৃত্তেশ্চ ভূতানাং হেতুরীশ্বরঃ।
স কারয়তি কর্ম্মাণি বারয়ত্যপি তান্যসৌ॥ ২

প্রবৃত্তি নিবৃত্তি দানে ঈশ্বর(ই) কারণ।
তিনিই করান কর্ম্ম করান(ও) বারণ॥ ২

সচ্চিদানন্দরূপস্য বিশ্বস্যৈকগুরোঃ স্বয়ম্।
ন কিঞ্চিৎ শক্যতে কর্ত্তুমীশ্বরস্য কৃপাং বিনা॥ ৩

সচ্চিদ্ আনন্দরূপ বিশ্বগুরু হরি।
তাঁর কৃপা বিনা বল কি করিতে পারি? ৩

ন জ্বলন্ত্যসতি স্নেহে যথা দীপাঃ কদাচন।
অমী জীবাস্তথা জাতু ন জীবন্ত্যসতীশ্বরে॥ ৪

স্নেহ বিনা দীপ যথা নাহি জ্বলে কভু।
জীব নাহি বাঁচে তথা না থাকিলে প্রভু॥ ৪

ইন্দ্রিয়াণ্যঙ্গসংস্থানি স্ফুরন্তি ব্রহ্মশক্তিতঃ।
ভাজনান্তরসংস্থানি দ্রব্যাণীবাগ্নিশক্তিতঃ ॥ ৫

পাত্রস্থ পদার্থ যথা অগ্নিতাপে চলে।
অঙ্গস্থ ইন্দ্রিয় তথা চলে ব্রহ্মবলে ॥ ৫

অস্তিত্বং লবণস্যেব সমুদ্রজলপানতঃ।
ব্রহ্মাণ্ডদর্শনাদস্য পত্যুঃ সত্তানুমীয়তে ॥ ৬

পতি অনুমিত হয় ব্রহ্মাণ্ডদর্শনে।
লবণের সত্তা যথা সিন্ধুজলপানে ॥ ৬

ঋতে ভগবতো জাগ্রজ্জগত্যেকোঽপি ন স্থিতঃ।
বিষয়াতিবিষার্ত্ত্যা হি কেচিদেবাত্র জাগ্রতি ॥ ৭

এজগতে হরি ছাড়া কেবা রহে জেগে।
কেহ জাগে বিষোপম বিষয়-আবেগে ॥ ৭

কাচৈর্বিচিত্রৈঃ খচিতাদেকস্মাদিব দীপতঃ।
নানালোকোদ্ভবস্তস্মাদেকস্মাদেব দেবতঃ ॥ ৮

চিত্র কাচ ঢাকা এক দীপ হ'তে যথা।
নানালোক জন্মে এক দেব হ'তে তথা ॥ ৮

স্বপ্রকাশে হৃদাকাশে দুর্দ্দর্শে জ্যোতিষি ধ্রুবে।
জল্পন্ত্যনল্পমল্পজ্ঞা নাস্তি নাস্তীতি বাদিনঃ ॥ ৯

স্বতঃই প্রকাশে, হৃদয় আকাশে
ধ্রুবজ্যোতিঃ—তারে দেখা সোজা নয়।
অল্পজ্ঞান জন্য, জল্পিয়া অগণ্য
নগণ্য নাস্তিক "নাই নাই" কয় ॥ ৯

নক্ষত্রকুলমধ্যাস্তে ধ্রুবং নক্তং-দিবং দিবম্।
নক্তং ব্যক্তং দিবাঽব্যক্তং ভানুভানুতিরোহিতম্॥
এবমেব হৃদি ব্রহ্ম নিত্যং নিত্যমপি স্থিতম্।
অবোধপিহিতত্বেন নো হি তত্ত্বেন লভ্যতে॥ ১০
(যুগ্মকম্)

আকাশে নক্ষত্ররাশি, প্রকাশিছে দিবানিশি
রাত্রে দেখি,—সূর্য্যতেজে দিনে দেখা নাই।
নিত্য ব্রহ্ম তথা নিত্য, হৃদয়ে করেন নৃত্য
অজ্ঞানে আবৃত তাই তত্ত্ব নাহি পাই॥ ১০

রূপং কর্ম্মগুণস্বরূপমখিলং যৎসত্যরূপে স্থিতং
জ্ঞানানন্দময়োঽস্তি যঃ খলু নিরাকারো বিকারোজ্ঝিতঃ।
যো ব্যাপ্তো ভুবনেঽসমানবিভবো যৎকর্ম্ম কর্ম্মোচিতং
জীবানাং ফলদানমেব কথিতং জ্ঞেয়ঃ স এবেশ্বরঃ॥ ১১

সত্যরূপী যিনি সর্ব্বকর্ম্মগুণাধার।
জ্ঞানানন্দময় নিরাকার নির্বিকার॥
কর্ম্মোচিত ফল দেওয়া যাহার স্বভাব।
ঈশ্বর এ বিশ্বব্যাপ্ত সে মহানুভাব॥ ১১

নানাবর্ণপ্রাবরণানা-মুপধানানামন্তস্তূলঃ।
এবং নানারূপতনূনা-মেকো নৃণামন্তরনন্তঃ॥ ১২

বালিশের মাঝে, এক(ই) তূলা রাজে
হোক না বিবিধ আবরণ।
হ'লেও সেরূপ, তনু নানারূপ
সবে রাজে এক(ই) নারায়ণ॥ ১২

রূপৈস্তৈস্তৈঃ সতামিষ্টৈঃ স্ফুরন্তীশ্বরমূর্ত্তয়ঃ।
বৈষ্ণবস্য হরিঃ শক্ত্যাং ভাতি শাক্তস্য সা হরৌ ॥ ১৩

সাধুর অভীষ্টরূপে ঈশ্বর প্রকাশে।
বৈষ্ণবের পাশে শক্তি বিষ্ণুরূপে ভাসে ॥
শাক্তের পাশেতে যদি হরিমূর্ত্তি থাকে।
আবেশে সে শাক্তভাবে শক্তি ভাবে তা'কে ॥ ১৩

বহুরূপতয়া গৌরঃ কৃষ্ণঃ কর্ব্বুর এব চ।
দৃশ্যতে বহুধা লোকৈঃ কৃকলাস ইবেশ্বরঃ ॥ ১৪

বহুরূপধারী তিনি, কভু গৌর গুণমণি
কভু কৃষ্ণ সেই প্রভু, কভু বা বিচিত্র।
দেখে তাঁরে সাধুজন, বহুভাবে ক্ষণে ক্ষণ
বহুরূপী সর্পসম বিবিধ চরিত্র ॥ ১৪

কৃষ্ণরূপং ত্বিষা কৃষ্ণং দূরাদেব প্রতীয়তে।
স্বচ্ছং ভাতি সমীপে তু তোয়ং তোয়নিধেরিব ॥ ১৫

দূর হ'তে কৃষ্ণরূপ কৃষ্ণ মনে হয়।
জলধিজলের মত কাছে স্বচ্ছ বয় ॥ ১৫

জাহ্নবীব জগন্মাতা দৃশ্যাংশেন ন কৃৎস্নশঃ।
আসমুদ্রং হরিদ্বারাৎ বীক্ষ্যতে ন হি জাহ্নবী ॥ ১৬

জাহ্নবীর মত মাতা অংশে দেখা যায়।
আ-সাগর হরিদ্বার কে দেখে গঙ্গায়? ১৬

পিতেতি সুচিরাহ্বানাদলব্ধঃ সন্নপীশ্বরঃ।
জগদম্বাত্মনা লভ্যো মাতৃসম্বোধনাদ্ ধ্রুবম্॥ ১৭

পিতা বোলে বহু কালে হরি না মিলিলে।
জগদম্বা রূপে মিলে মা ব'লে ডাকিলে॥ ১৭

ব্রাহ্মা ব্রহ্মৈকতানত্বমন্যে চানেকরূপতাম্।
ইচ্ছন্তি রুচিভেদেন সর্ব্বং সম্ভবতীশ্বরে॥ ১৮

ব্রাহ্ম চাহে ব্রহ্মরূপে, অন্যে নানাকারে।
রুচিভেদে ঈশ্বরে—সে সব(ই) হ'তে পারে॥ ১৮

সংজ্ঞাভেদো যথৈকস্য দ্রব্যস্য স্থানভেদতঃ।
নামভেদস্তথেশস্য সম্প্রদায়প্রভেদতঃ॥ ১৯

স্থানভেদে নামভেদ এক(ই) দ্রব্যে যথা।
সম্প্রদায় ভেদে তাঁর ভিন্ন নাম তথা॥ ১৯

সম্বন্ধভেদাদেকস্য যথা সম্বোধনান্তরম্।
বিশ্বাসভেদাদেবাস্য তথা নামান্তরং হরেঃ॥ ২০

ঈশ্বরে বিশ্বাস ভেদে নাম অগণন।
সম্বন্ধ বিশেষে একে যথা সম্বোধন॥ ২০

সর্ব্বে ভগবতো দাসাঃ সর্ব্বেষাং স পুনঃ পিতা।
সর্ব্বেষামিব লোকানাং লোকনাথঃ পিতামহঃ॥ ২১

সবে ঈশ্বরের দাস, তিনি সর্ব্বপিতা।
সকলের পিতামহ প্রজাপতি যথা॥ ২১

দয়ালুরীশ্বরোঽস্মাকমতীবাত্মীয় ইত্যতঃ।
যচ্ছত্যেবায়মাহারাদ্যুপচারং চিরায় নঃ॥ ২২
মোদের দয়াল হরি অতীব আত্মীয়।
তাই চিরকাল দেন আহারাদি প্রিয়॥ ২২

ঈশ্বরঃ প্রার্থ্যতে যত্তু কাতরেণান্তরাত্মনা।
তদ্ধ্রুবং পূরয়ত্যেব কৃপয়া ভগবানসৌ॥ ২৩
কাতর অন্তরে যাহা হরি পাশে চাওয়া যায়।
কৃপা করি ভগবান্ পূরণ করেন তায়॥ ২৩

হরেরৈশ্বর্য্যমাশ্চর্য্যমুচ্চাবচমশেষতঃ।
ঈদৃক্তয়েয়ত্তয়া বা বিজ্ঞাতুং নৈব শক্যতে॥ ২৪
আশ্চর্য্য হরির লীলা, নহে সাধারণ।
বলিতে না পারি তাহা কত বা কেমন॥ ২৪

অচিন্ত্যশক্তির্ভগবানসাধ্যমপি সাধয়েৎ।
সূচিকামূলরন্ধ্রেঽপি গজযূথং প্রবেশয়েৎ॥ ২৫
অসাধ্য সাধেন হরি অচিন্ত্যশকতি।
পারেন ছুঁচের ছিদ্রে চালাইতে হাতী॥ ২৫

পণ্ডিতা হ্যপি মুহ্যন্তি ভগবৎকার্য্যদর্শনাৎ।
শ্রীকৃষ্ণশরণাপন্না বিপন্নাঃ পাণ্ডবা অপি॥ ২৬
জ্ঞানিগণ(ও) ঈশ্বরের কার্য্যে মুগ্ধ হয়।
কৃষ্ণাশ্রিত পাণ্ডবের(ও) হ'ল দুঃখোদয়॥ ২৬

ভোগো যোগো বিরাগো বা যচ্চান্যচ্চাপি কিঞ্চন।
ঈশ্বরাল্লভ্যতে সর্ব্বং সর্ব্বভাবময়ো হি সঃ॥ ২৭

বিরাগ ও যোগ, ভোগ—যাহা কিছু আর।
সকল (ই) ঈশ্বরে মিলে—তিনি সর্ব্বাধার॥ ২৭

ধনবানিব ভূস্বামী ভগবান্ সুমহানপি।
প্রজাপ্রাভৃতমপ্যল্পং প্রতিগৃহ্ণাতি সাদরম্॥ ২৮

ধনী জমিদার মত মহান্ ঈশ্বর।
সামান্য দিলেও প্রজা, করেন আদর॥ ২৮

হরেরিব হরেরস্য পাত্রেষু বিমলাত্মসু।
প্রকাশো বস্তুধর্ম্মত্বাৎ সমানোঽপ্যধিকায়তে॥ ২৯

সূর্য্যসম শ্রীহরির প্রকাশ সমান।
বস্তুধর্ম্মে শুচিপাত্রে তবু সে প্রধান॥ ২৯

বিমুক্তে পাপকালিম্নশ্চিত্তে সম্পূর্ণনির্ম্মলে।
ঐশ্বরং ভাসতে রূপং দর্পণে প্রতিবিম্ববৎ॥ ৩০

পাপ-কালী ধুয়ে চিত্তে নির্ম্মলতা হ'লে।
দর্পণে ছবির মত ভগবান্ ফলে॥ ৩০

ন কশ্চিদপি হীয়েত জীব ঈশ্বরদর্শনাৎ।
ইহ জন্মান্তরে বাপি ধ্রুবং তদ্দর্শনং ভবেৎ॥ ৩১

কেহ না বঞ্চিত হবে ঈশ্বর-দর্শনে।
দেখিবেই ইহ কিম্বা অপর জনমে॥ ৩১

বিশ্বাসাকুলতাভক্তি-প্রেমপ্রেরণপূর্ব্বকম্ ।
আয়াতি স হৃষীকেশঃ সাধকানাং মনোরথম্ ॥
প্রাগেব দ্রব্যসম্ভারং প্রেষ্য তোষকরং নিজম্ ।
প্রসাদপ্রবণো রাজা ভৃত্যানামিব মন্দিরম্ ॥ ৩২

( যুগ্মকম্ )

বিশ্বাস, আগ্রহ, ভক্তি, প্রেম পাঠাইয়া ।
আসেন সে হৃষীকেশ সাধকের হিয়া ॥
নিজ প্রীতিকর যথা দিয়া দ্রব্যচয় ।
আসেন প্রসন্ন রাজা ভৃত্যের আলয় ॥ ৩২

কদাচিৎ সগুণং ব্রহ্ম কদাচিদথ নির্গুণম্ ।
ক্বচিদ্ ভূতং সবসনং ক্বচিন্নির্বসনং যথা ॥ ৩৩
কখন সগুণ ব্রহ্ম, নির্গুণ কখন ।
কভু সবসন জীব, কভু অবসন ॥ ৩৩

নির্গুণং ব্রহ্ম বিজ্ঞেয়ং সমুদ্রসলিলোপমম্ ।
সগুণং রামকৃষ্ণাদি-রূপং চাস্য তরঙ্গবৎ ॥ ৩৪
অখণ্ড নির্গুণ ব্রহ্ম সিন্ধুজলোপম ।
সগুণ রামাদি তার তরঙ্গের সম ॥ ৩৪

সচ্চিদানন্দসংঘাতাৎ সাকারঃ পরমেশ্বরঃ ।
হিমানীপিণ্ডনীকাশো নীহারকণসংহতেঃ ॥ ৩৫
সচ্চিদ্ আনন্দ যোগে ঈশ্বর সাকার ।
যেমতি বরফ হয় জমিয়া নীহার ॥ ৩৫

সত্ত্বস্থৈর্য্যায় কর্ম্মাদৌ ব্যর্থোঽপি ব্রহ্মবিগ্রহঃ।
গৃহারম্ভ ইবালম্বস্তম্ভঃ সম্ভাব্যতে ক্ষণম্॥ ৩৬

মনের স্থিরতা হেতু কর্ম্মের প্রথমে।
বৃথা ব্রহ্মবিগ্রহেও আগ্রহ জনমে॥
গৃহারম্ভে স্তম্ভ যাহা হয় আলম্বন।
ক্ষণেক আদর তার করা প্রয়োজন॥ ৩৬

অপি ব্রহ্ম তদব্যক্তমবাঙ্মনসগোচরম্।
শুদ্ধায়া গোচরং বুদ্ধেরশুদ্ধায়াস্ত্বগোচরম্॥ ৩৭

বাক্য-মন-অগোচর ব্রহ্ম ব্যক্ত নয়।
বিশুদ্ধ বুদ্ধির শুধু গোচর সে হয়॥ ৩৭

তদেকং ব্রহ্ম বিজ্ঞায় সর্ব্বং বিজ্ঞায়তে জগৎ।
একস্মাদখিলং জাতং ন ত্বেকমখিলাৎ পুনঃ॥ ৩৮

এক ব্রহ্মজ্ঞান হ'লে সব(ই) বুঝা যায়।
এক হইতেই লভে জন্ম সমুদায়॥ ৩৮

একশ্চেদ্ ব্রহ্ম বিজ্ঞাতং বিজ্ঞাতমখিলং তদা।
তদেকং যদি ন জ্ঞাতমজ্ঞাতং সর্ব্বমেব তৎ॥ ৩৯

এক ব্রহ্ম জানা হ'লে সব(ই) হয় জানা।
তারে না জানিলে থাকে সকল(ই) অজানা॥ ৩৯

কর্ম্মভিঃ কর্ম্মিণো যোগৈ র্যোগিনো জ্ঞানিনঃ পুনঃ।
যজ্জ্ঞানেন বিজানন্তি তৎ তত্ত্বং মেঽস্তু গোচরম্॥ ৪০

কর্ম্মে কর্ম্মী, যোগে যোগী, জ্ঞানে জ্ঞানিগণ।
যে তত্ত্ব জানেন তার হউক দর্শন॥ ৪০

শাস্ত্রাণি বক্ত্রান্তরনির্গতত্বা-
দুচ্ছিষ্টবচ্ছিষ্টজনস্য ভান্তি।
অব্যাপ্যনুচ্ছিষ্টমতীন্দ্রিয়ত্বাৎ
পরং পরং ব্রহ্ম তদেকমেব ॥ ৪১

শিষ্টবলা শাস্ত্রগুলা এঁটো হ'য়ে গেছে।
অতীন্দ্রিয় ব্রহ্ম শুধু আজ(ও) শুদ্ধ আছে ॥ ৪১

রবির্মহানপ্যতিদূরতোঽসৌ
যথা প্রতীতোঽল্পকপাত্রতুল্যঃ।
বিরাড়নন্তোঽপি তথৈব দৃষ্টো
দূরান্নরাকার ইবাল্পমাত্রঃ ॥ ৪২

অতিবড় রবিটাও অতিদূর হ'তে।
ছোট থালা বলি যথা ভাসে মনোরথে ॥
অন্তর হইতে তথা বিরাট্ ঈশ্বর।
দেখা যায় যেন কোন ছোট খাট নর ॥ ৪২

যো ভোজয়ত্যেব ন জাতু ভুঙ্ক্তে
দদাতি নাদত্ত উদাত্তকীর্ত্তিঃ।
নিদ্রাস্বনিদ্রোঽবতি নিত্যসঙ্গী
স ঈশ্বরোঽঙ্গীক্রিয়তাং কৃপালুঃ ॥ ৪৩

ভোজন করে না নিজে, করায় ভোজন।
দেয়ই সে মহাযশাঃ, করে না গ্রহণ ॥
নিদ্রাতে জাগিয়া সঙ্গে থাকি রক্ষা করে।
আশ্রয় করহ সেই দয়ালু ঈশ্বরে ॥ ৪৩

সুখে চ দুঃখে চ তমাশ্রয়েশ্বরং
স এব তে দুঃখমপাকরিষ্যতি।
বিবস্ত্রতাং নির্বিশতী সতী ধ্রুবং
সতীপতেরেব কলঙ্কলক্ষণম্ ॥ ৪৪

সুখে দুঃখে কর সদা ঈশ্বর আশ্রয়।
সেই বিনাশিবে তব দুঃখ সমুদয় ॥
সতী যদি নগ্ন থাকে পতি বর্ত্তমানে।
পতির(ই) কলঙ্ক সেটা সকলেই জানে ॥ ৪৪

ইতীশ্বরসূক্তয়ঃ।১।



## ২। অথ গুরুসূক্তয়ঃ।

যঃ শ্রেষ্ঠাচার আচারং শ্রেষ্ঠং স্বীকার্য্য সর্ব্বশঃ।
অধ্যাপয়েৎ সর্ব্ববিদ্যাঃ স আচার্য্য উদীর্য্যতে ॥ ৪৫

সদাচারী সদাচার করায়ে গ্রহণ।
সর্ব্ববিদ্যা দেন যিনি তিনি গুরু হন ॥ ৪৫

সগুণা প্রকৃতির্মাতা নির্গুণঃ পুরুষঃ পিতা।
উভৌ তৌ হি গুরূ বন্দ্যৌ নৈব নিন্দ্যৌ কদাচন ॥ ৪৬

সগুণ প্রকৃতি মাতা, নির্গুণ পুরুষ পিতা
উভয়েই গুরু মোর—এই হয় জ্ঞান।
উভয়েই তাঁরা বন্দ্য, কেহই নহেন নিন্দ্য
কাহারে করিব হেলা—উভয়ে সমান ॥ ৪৬

ভ্রান্তো জড়মতির্জীবো লাভং লাভং ক্রমোন্নতিম্।
সদ্‌গুরোরুপদেশেন প্রাপ্নোতি পরমং পদম্ ॥ ৪৭

ভ্রান্ত মূঢ় জীব লভি ক্রমশঃ উন্নতি।
সদ্‌গুরুবচনে পায় পরমার্থ গতি ॥ ৪৭

গুরুঃ করোতি সংযোগং জীবাত্ম-পরমাত্মনোঃ।
স্ত্রীপুংসয়োরিব প্রেম্না ঘটয়ন্ কুট্টনীজনঃ ॥ ৪৮

জীবাত্মা পরমাত্মাতে গুরু করে যোগ।
কুট্টনী ঘটায় যথা দুয়ের সম্ভোগ ॥ ৪৮

বিষয়ামিষমুৎসৃজ্য রজ্যতাং শ্রীগুরোঃ পদে।
এবং হি জীবভাবস্য পৌনঃপুন্যং ন সম্ভবেৎ ॥ ৪৯

বিষয়বাসনা ত্যজি মজ গুরুপদে।
তাহে না পড়িবে পুনঃ জনম-বিপদে ॥ ৪৯

তীর্থং স্কন্ধং ব্রতং পত্রং জপং পুষ্পং তপঃ ফলম্।
হিত্বা গুরোস্তরোঃ পাদে ভক্তিরম্বু নিষিচ্যতাম্ ॥ ৫০

তীর্থ স্কন্ধ, ব্রত পত্র, জপ পুষ্প, তপ ফল।
ত্যজি গুরু-তরুমূলে ঢাল শুধু ভক্তিজল ॥ ৫০

বিহায় শয়নাবেশমনর্ঘাং হীরকোপমাম্।
অজপাং সজপাং কৃত্বা গুরবেঽস্ত নিবেদ্যতাম্ ॥ ৫১

স্বপ্নাবেশ ত্যাগ করি, অমূল্য হীরকসম।
অজপা সজপা করি কর গুরু নিবেদন ॥ ৫১

গুরোর্বাক্যেন কর্ত্তব্যং কার্য্যমীশ্বরসাধনম্।
ঈশ্বরো ব্যাকুলাত্মানং তত্ত্বং বোধয়তি স্বয়ম্ ॥ ৫২

গুরুবাক্যে কর্ম্ম কর ঈশ্বরসাধন।
ব্যাকুলে স্বয়ং তিনি করেন বোধন ॥ ৫২

ন গুরোর্দোষদর্শী স্যাদাজ্ঞাং কুর্য্যাচ্চ সম্ভ্রমাৎ।
নৃগুরোঃ কর্ণমন্ত্রোঽথ প্রাণমন্ত্রো জগদ্‌গুরোঃ ॥ ৫৩

দেখো না গুরুর দোষ, আজ্ঞা পাল স-সন্তোষ
নরগুরু মানবের মন্ত্র দেন কানে।
পরে জগতের গুরু, করুণার কল্পতরু
উদ্ধারিতে পুনঃ তার মন্ত্র দেন প্রাণে ॥ ৫৩

গুরৌ তর্কো ন কর্ত্তব্যো নৈনং দোষভয়াৎ ত্যজেৎ।
তত্ত্বাংশো গৃহ্যতামস্য দোষাংশশ্চ নিরস্যতাম্॥ ৫৪

গুরুর বিষয়ে কভু তর্ক না করিবে।
দোষের আশঙ্কা করি তারে না ত্যজিবে॥
তত্ত্বমাত্র তাঁহা হ'তে করিবে গ্রহণ।
দোষভাগ থাকিলে তা করিবে বর্জ্জন॥ ৫৪

ন কদাচন জায়েত গুরোরন্তররুন্তুদঃ।
গুরূণামন্তরাহন্তা ন শান্তিং বিন্দতে ক্বচিৎ॥ ৫৫

গুরুর অন্তরে ব্যথা কখন না দিবে।
গুরুমর্ম্মঘাতী কভু শান্তি নাহি লভে॥ ৫৫

যদা যস্যৈকান্ততয়া সাধনায়াঃ প্রয়োজনম্।
তদা তস্যেশ্বরেণৈব সদ্গুরুর্দিশ্যতে স্বয়ম্॥ ৫৬

একান্তই হয় যদি সাধনার প্রয়োজন।
ঈশ্বরই করেন নিজে সদ্গুরুর সংঘটন॥ ৫৬

বিশেষেণ পরীক্ষ্যৈব প্রপন্নপ্রকৃতিং গুরুঃ।
তং শিষ্যত্বেন গৃহ্ণীয়াদুৎপাতো জায়তেঽন্যথা॥ ৫৭

প্রপন্নপ্রকৃতি গুরু বিশেষ প্রকারে।
পরীক্ষা করিয়া শিষ্য করিবেন তারে॥
বিনা পরীক্ষায় যদি শিষ্য করা হয়।
মহান্ উৎপাত তাহে ঘটে সুনিশ্চয়॥ ৫৭

শিষ্যৈর্নৈকোঽনুযোক্তব্যো বুদ্ধিভেদভয়াদ্ গুরুঃ।
পান্থেনেব জনস্তূর্ণমজ্ঞাতস্থানগামিনা ॥ ৫৮
জিজ্ঞাসিবে এক গুরু বুদ্ধিভেদ ভয়ে।
পান্থ যথা অবিজ্ঞাত স্থানগামী হ'য়ে ॥ ৫৮

হন্ত যদ্গুরুরেবাজ্ঞঃ স শিষ্যঃ কিং করিষ্যতি।
অন্ধান্ধন্যায়তোঽধস্তাৎ পতিষ্যত উভাবপি ॥ ৫৯
গুরু অজ্ঞ হ'লে হায় শিষ্য কি করিবে ?
উভয়ে অন্ধান্ধ ন্যায়ে পতন লভিবে ॥ ৫৯

ত্যক্ত্বা সাংসারিকীমাশাং জীবন্মৃতদশাং ভজ।
রক্ষকে সদ্গুরৌ বীরে কা শঙ্কা তস্য কিঙ্করে ॥ ৬
জীবন্মৃত দশা ভজ ত্যজি সংসারের আশ।
গুরুবীর রাখিলে কি ভয় পায় তার দাস ? ৬

সর্ব্বেষাং জ্ঞানমাণিক্যং হৃদি সন্তিষ্ঠতে সদা।
সদ্গুরোঃ কৃপয়ৈবৈতদুপলভ্যেত নান্যথা ॥ ৬১
সকলের হৃদে সদা জ্ঞানরত্ন রয়।
সদ্গুরু কৃপাতে শুধু উপলব্ধি হয় ॥ ৬১

ন চাস্যানুভবো বাচাং গোচরঃ পরমাত্মনঃ।
সদ্গুরোঃ কৃপয়ৈবেহ দেহং জ্ঞানময়ং ভবেৎ ॥ ৬
ব্রহ্ম অনুভূতি নয় বাক্যের বিষয়।
সদ্গুরুকৃপায়(ই) হয় দেহ জ্ঞানময় ॥ ৬২

দেহে ক্কাস্তি মনস্তাবৎ পথা নির্যাতি কেন চ।
গুরুগম্যমিদং তত্ত্বং তত্ত্বং গুরুমুপাশ্রয় ॥ ৬৩

দেহে কোথা থাকে মন, কোন্ পথে ধায়।
সদ্‌গুরু আশ্রয় ফলে ইহা জানা যায় ॥ ৬৩

মনো নয়নয়োরেব দেহেঽস্মিন্নস্তি দেহিনঃ।
নির্যাতি তাভ্যামেবেতি তত্ত্বমাত্তং হি সদ্‌গুরোঃ ॥ ৬৪

দেহীর দেহেতে মন রহে দুই নয়নেই।
ধায়ও সে ওই পথে গুরুলব্ধ তত্ত্ব এই ॥ ৬৪

স্বর্ণে কলঙ্কসম্পর্কো লৌহে চ ঘুণসঙ্গমঃ।
গুরুভক্তেঽপ্যধঃপাতো ন ভূতো ন ভবিষ্যতি ॥ ৬৫

স্বর্ণে দাগ, লৌহে ঘুণ, ভক্তে অধঃপাত।
হয় নাই, হবেও না কভু এ উৎপাত ॥ ৬৫

বীর্য্যাধানাদ্ ভোজনাদিপ্রদানাদ্
রক্ষাহেতো স্তাতপাদে গুরুত্বম্।
সত্যজ্ঞানৈরান্তরধ্বান্তনাশা-
দাচার্য্যেঽপি স্মর্য্যতে তন্মহত্ত্বাৎ ॥ ৬৬

বীর্য্যের আধানে, ভোজন প্রদানে
রক্ষার কারণে গুরু হন পিতা।
আচার্য্যও পান, গুরু এই নাম
সত্যজ্ঞানে মন-তম-নাশয়িতা ॥ ৬৬

সর্ব্বত্র জীবাত্মতয়া স্থিতোঽপি
পাষাণমাত্রেম্বিব বহ্নিরীশঃ।
অপেক্ষতে জ্ঞানগুরূপদেশৌ
তৃণাভিঘাতাবিব তৎপ্রকাশে ॥ ৬৭

পাষাণে বহ্নির মত, জীবাত্মা রূপেতে স্থিত
সর্ব্বত্র ব্যাপিয়া রয় যদিও ঈশ্বর।
তবু অভিঘাত তৃণ, গুরু উপদেশ জ্ঞান
প্রকাশ বিষয়ে তার করয়ে নির্ভর ॥ ৬৭

অনাত্মভূতে বিষয়ে বিমূঢ়া
দীপে পতঙ্গা ইব সম্পতন্তি।
তে জন্মমৃত্যুপ্রতিরোধকং তু
দিষ্ট্যা গুরুং প্রাপ্য ভবন্তি মুক্তাঃ ॥ ৬৮

বিমূঢ় মানব যত, দীপে পতঙ্গের মত
অনাত্মবিষয়ে পড়ে মোহবশে হায়।
ভাগ্যে গুরু পদ ধরি, জন্মমৃত্যুভয়হারী
মুক্তিলাভ করে তারা তাঁহার কৃপায় ॥ ৬৮

অপারসংসারসমুদ্রসেতৌ
শিষ্যস্য নিঃশেষহিতৈকহেতৌ।
গুরৌ ভবেদ্ যস্য মনুষ্যবুদ্ধিঃ
সুসাধনৈশ্চাপি ন তস্য সিদ্ধিঃ॥ ৬৯

অপার সংসার সিন্ধুমধ্যে যিনি সেতু।
শিষ্যের নিঃশেষ হিতে একমাত্র হেতু॥
সে গুরুতে নর-বুদ্ধি মনে হয় যার।
বহু সাধনেও সিদ্ধি নাহি হয় তার॥ ৬৯

গুরুর্হি নারায়ণ এব সাক্ষাৎ
শিষ্যান্ সমুদ্ধর্ত্তুমিহাবতীর্ণঃ।
তেঽমী প্রবোধপ্লবমস্য লব্ধ্বা
তরন্তি সংসারসমুদ্রমেতম্॥ ৭০

গুরুদেবই হন মূর্ত্তিমান্ নারায়ণ।
অবতীর্ণ শিষ্যদের উদ্ধার কারণ॥
পাইয়া প্রবোধরূপ তরণি তাঁহার।
শিষ্যগণ তরে এই ভবপারাবার॥ ৭০

গুরুর্বিনাধ্যাপনয়াপি শিষ্যং
প্রসন্ন এবোন্নময়েৎ ক্ষণেন।
শিষ্যো বিনাপ্যধ্যয়নং চ তস্য
প্রসাদতঃ স্যাদচিরাৎ কৃতার্থঃ॥ ৭১

অধ্যাপনা বিনা গুরু প্রসন্ন হইয়া।
শীঘ্রই পারেন দিতে উন্নত করিয়া॥
গুরুর প্রসাদে শিষ্য বিনা অধ্যয়নে।
কৃতার্থ হইতে পারে অতি অল্প ক্ষণে॥ ৭১

স্বামিন্ শরণ্য শরণং চরণং শ্রিতস্য
শ্রীমদ্‌গুরো তব গিরো ন তিরোহিতা মে।
শুদ্ধেঽধুনা বিষয়বাসনয়া বিমুক্তে
চিত্তে নিষীদ জগদীশ ময়ি প্রসীদ॥ ৭২

হে শরণ্য গুরু, তব হ'য়ে পদাশ্রিত।
তব উপদেশ আমি হইনি বিস্মৃত॥
বিষয়বাসনামুক্ত হৃদয় আসনে।
এসে প্রভু ব'স,—দয়া কর এ অধমে॥ ৭২

**ইতি গুরুসূক্তস্য়ঃ॥ ২॥**



## ৩। অথ অবতারসূক্তয়ঃ।

অপুণ্যপণ্যসম্পূর্ণান্ সংসারিশকটান্ বহূন্।
একোঽবতারবাষ্পীয়-রথঃ কর্ষতি লীলয়া॥ ৭৩

অপুণ্য পণ্যেতে ভরা সংসারি-শকটচয়।
অবতার-এঞ্জিনেই লীলায় টানিয়া লয়॥ ৭৩

হস্তামলকতুল্যং স্যাদবতারসমাগমে।
কৈবল্যং সুলভং নৃণাং প্লাবনে দ্বারি বারিবৎ॥ ৭৪

হস্ত-আমলক প্রায়, সুখে মোক্ষ পাওয়া যায়
হ'লে অবতার আবির্ভাব।
ডুবায়ে সকল স্থান, যেমন আসিলে বান
দুয়ারেই হয় বারিলাভ॥ ৭৪

প্লাবনে সুলভং বারি কূপাদিখননেঽন্যদা।
অবতারাগমে সিদ্ধিঃ সুসাধ্যা সাধনেঽন্যথা॥ ৭৫

সলিল সুলভ হয় আসিলে প্লাবন।
অন্যকালে কূপ করা হয় প্রয়োজন॥
অবতার এলে সিদ্ধি সুলভেই মেলে।
সাধনের প্রয়োজন হয় অন্যকালে॥ ৭৫

ব্রাহ্মণস্য গৃহে ভাতু চাণ্ডালস্যালয়েঽথবা।
অবতারঃ সতাং সেব্যঃ পতঙ্গানাং প্রদীপবৎ॥ ৭৬

দ্বিজ বা চণ্ডালগৃহে স্থিত অবতার।
পতঙ্গের দীপ সম সেব্য মহাত্মার॥ ৭৬

দর্শনাদবতারস্য দৃষ্টোহস্তি স্বয়মীশ্বরঃ।
সিন্ধোর্বিন্দোরপি স্পর্শাৎ স্পৃষ্ট এবাস্তি সাগরঃ ॥ ৭৭

অবতার দৃষ্টে হয় ঈশ্বরদর্শন।
সিন্ধুবিন্দু ছুঁলে যথা সিন্ধুপরশন ॥ ৭৭

সর্ব্বে নৈবেহ জানন্তি বতীর্ণং জগতীশ্বরম্।
রামচন্দ্রং বিদাং চক্রুঃ সপ্তৈব ঋষয়ঃ কিল ॥ ৭৮

বিশ্বে অবতীর্ণ ঈশে সকলে না জানে।
সপ্ত ঋষি মাত্র চিনেছিলেন শ্রীরামে ॥ ৭৮

সমোহপীশোহবতারে হি শক্তিমত্ত্বাদ্ বিশিষ্যতে।
কাষ্ঠে স্ফুরতি বৈশিষ্ট্যাৎ সর্ব্বভক্ষোহপি পাবকঃ ॥ ৭৯

সম সে ঈশ্বর, কিন্তু শক্তির কারণ।
অবতারে হয় তাঁর বিশেষ স্ফুরণ ॥
অনল যদিও করে সর্ব্ববস্তু নাশ।
তথাপি কাষ্ঠেই তার বিশেষ প্রকাশ ॥ ৭৯

ইত্যবতারসূক্তস্য়ঃ ॥ ৩ ॥



# ৪। অথ মহাপুরুষসূক্তয়ঃ।

সত্যপ্রিয়োঽথ ধর্ম্মাত্মা বিদ্বান্ ক্ষেমঙ্করো নৃণাম্।
মহাশয়ো মনুষ্যো যঃ স সৎপুরুষসংজ্ঞকঃ॥ ৮০

সত্যপ্রিয় হিতকারী ধার্ম্মিক বিদ্বান্।
মহাশয় পায় মহাপুরুষ আখ্যান॥ ৮০

শক্তিভেদেন ভিদ্যন্তে সমানা অপি মানবাঃ।
ন হি শৃঙ্গাদি মহতামস্তি কিঞ্চিদ্ বিশেষণম্॥ ৮১

সমান হ'লেও লোক, শক্তিভেদে ভিন্ন হয়।
বিশেষার্থে মহতের শৃঙ্গাদি কভু না রয়॥ ৮১

অসত্যং ত্যজ্যতে যেন সত্যং চ পরিগৃহ্যতে।
স সৎসঙ্গঃ কুসঙ্গস্তু পাপবৃত্তিপ্রবর্ত্তকঃ॥ ৮২

অসত্য ত্যজিয়া যাহে সত্য পাওয়া যায়।
সৎসঙ্গ বা সাধুসঙ্গ লোকে বলে তায়॥
যে করে পাপের পথে প্রবৃত্তি প্রদান।
কুসঙ্গ বা দুষ্টসঙ্গ হয় তার নাম॥ ৮২

সন্তুষ্টাঃ সন্ততং সন্তস্তদ্বচশ্চাতিনির্ম্মলম্।
দর্শনং স্পর্শনং চৈষাং পুণ্যং জ্ঞানসুখপ্রদম্॥ ৮৩

সাধু সদা তুষ্ট— তাঁর নির্ম্মল বচন।
জ্ঞান-সুখদায়ী পুণ্য দৃষ্টি-পরশন॥ ৮৩

সম্মানে চাবমানে চ বিজয়ে চ পরাজয়ে।
লালনে তাড়নে চৈব সাধবঃ সমবুদ্ধয়ঃ ॥ ৮৪

সম্মান ও অপমান জয় পরাজয়।
লালন পালন সাধু সমভাবে লয় ॥ ৮৪

ক্বচিৎ কস্যাপি জগতি ব্যসনে সমুপাগতে।
সাধুঃ প্রাণপণেনাপি উদ্যচ্ছেত তদুদ্ধৃতৌ ॥ ৮৫

জগতে কাহারও কভু বিপদ্ ঘটিলে।
উদ্ধারিতে চাহে সাধু প্রাণেও মরিলে ॥ ৮৫

নিরন্তরজনাবাধে হট্টে ধূলীষু হীরবৎ।
সংসারে সাধুরত্নানি যত্নাজ্জানন্তি পণ্ডিতাঃ ॥ ৮৬

সাধুরত্ন এ সংসারে চেনে—বিজ্ঞ যারা।
জনাকীর্ণ হাটে যথা ধূলীঢাকা হীরা ॥ ৮৬

সন্ত এব হরেরন্তঃ-পূর্দ্বারে দ্বাররক্ষকাঃ।
ভগবান্ ভাগ্যমেত্যেষ তেষামেব প্রসাদতঃ ॥ ৮৭

সাধুই হরির অন্তঃপুরের দুয়ারী।
ভগবান্ ভাগ্যে ফলে প্রসাদে তাহারি ॥ ৮৭

দেহং গেহমিব স্নেহাদিহানুবসতাং সতাম্।
আপতত্যেব সন্তাপ-করভারোঽন্তরান্তরা ॥ ৮৮

মায়াবশে দেহরূপ গৃহেতে থাকিলে।
দুঃখকরভার পড়িবেই কালে কালে ॥ ৮৮

সর্ব্বতঃ পর্ব্বতপ্রায়ঃ সাধুঃ খলু সুনিশ্চলঃ।
অসাধুঃ শ্লক্ষ্ণবাঙ্মাত্রমুখঃ কর্ম্মপরাঙ্মুখঃ ॥ ৮৯

সর্ব্বত্র পর্ব্বত সম স্থির থাকে সাধু।
অসাধু বিমুখ কর্ম্মে, মুখে ঢালে মধু ॥ ৮৯

দুর্ব্বোধং লোকচারিত্রমুন্মত্তেষ্বপি সত্তমঃ।
জড়েষ্বপ্যস্তি কুশলো—ন মানঃ সাধুলক্ষণম্ ॥ ৯০

লোকের চরিত্র চিত্র—বুঝা বড় দায়।
পাগল লোকেরও মধ্যে সাধু দেখা যায় ॥
জড়ের মধ্যেও থাকে কুশল প্রধান।
সাধুর লক্ষণ কভু নহে অভিমান ॥ ৯০

দৃশ্যন্তে হন্ত সন্তোঽপি ক্বচিদ্ দুশ্চরিতেষ্বপি।
সূক্ষ্মোক্তিমর্ম্মবেত্তারঃ কিয়ন্তঃ সন্তি ভূতলে ॥ ৯১

দুর্জ্জন মধ্যেও কভু সাধুলোক মিলে।
সূক্ষ্মবাক্যমর্ম্মভেদী কত বা ভূতলে ? ৯১

অন্তঃ শাক্তো বহিঃ শৈবো মুখে হরিহরিধ্বনিঃ।
এবং-ভাবো নারদোঽভূচ্চিত্রং সাধোর্বিচেষ্টিতম্ ॥ ৯২

সাধুর চরিত্র বড় বিচিত্র প্রকার।
নারদ ঋষির দেখ কিবা ব্যবহার ॥
অন্তরে করেন শক্তি উপাসনা তিনি।
বাহিরেতে শৈব, মুখে হরি হরি ধ্বনি ॥ ৯২

সতাং সঙ্গস্য মহিমা ন বাঙ্মনসগোচরঃ।
যদ্‌গুণেন ক্ষণেনৈব স্তেনোঽপ্যাস্তেব সত্তমঃ॥ ৯৩

সাধুর সঙ্গের কিবা অপূর্ব্ব মহিমা।
বাক্য মন যাইতে না পারে তার সীমা॥
তাহাদের গুণে দেখ নিমেষ মাঝারে।
চোরও পরম সাধু হ’য়ে যেতে পারে॥ ৯৩

মুহূর্ত্তং বা মুহূর্ত্তার্দ্ধং মুহূর্ত্তার্দ্ধার্দ্ধমেব বা।
সাধুসঙ্গঃ কৃতো হন্ত হন্তি পাপানি কোটিশঃ॥ ৯৪

মুহূর্ত্ত মুহূর্ত্ত-অর্দ্ধ তারও অর্দ্ধক্ষণ।
সাধুসঙ্গ কোটি পাপ করে সংহরণ॥ ৯৪

প্লাব্যন্তে বন্যয়া যদ্বৎ পরিখাপল্বলাপগাঃ।
তার্য্যন্তে কৃপয়া তদ্বৎ সর্ব্ব এব মহাত্মনাম্॥ ৯৫

খাল বিল নদী যথা ভাসে বন্যাভরে।
সাধুর কৃপায় তথা সকলেই তরে॥ ৯৫

আশ্রিত্যৈকং মহাত্মানং প্রত্যাসন্নং যদৃচ্ছয়া।
তরন্ত্যনেকে সংসারে বৃহৎকাষ্ঠমিবোদধৌ॥ ৯৬

দৈবাৎ আসন্ন এক সাধু কাষ্ঠে ধরি।
সংসার সাগরে যায় অনেকেই তরি॥ ৯৬

নাহিফেনরসঃ পীতো ন পীতঃ শৌণ্ডিকাসবঃ।
তৎ পীতং সাধুনা কিঞ্চিদ্ যৎ পীতমমরৈরপি॥ ৯৭

আফিং না খায়—নাহি মদ পান করে।
সাধু খায় সেই বস্তু—যা খায় অমরে॥ ৯৭

মন্দা নিন্দন্তি চেৎ সাধুং সাধুত্বে তস্য কা ক্ষতিঃ।
গঙ্গায়া মলসঙ্গেন মাহাত্ম্যং কিং প্রহীয়তে ॥ ৯৮

মন্দ যদি নিন্দা করে সাধু মহাশয় নরে
তাহে তার সাধুতার কিবা আসে যায়?
গঙ্গার পবিত্র জল, দুষ্ট করে যদি মল
তবু কি মাহাত্ম্য তার কভু নাশ পায়? ৯৮

উপেক্ষতে সন্নিকৃষ্টো বিপ্রকৃষ্টস্ত্বপেক্ষতে।
মহত্ত্বং মহতাং প্রায়ো জনো জহ্নুসুতামিব ॥ ৯৯

নিকটস্থ হেলা করে দূরস্থ আদর।
সাধুর সাধুত্বে যথা গঙ্গার উপর ॥ ৯৯

দূরং ব্যাপ্নোতি মাহাত্ম্যং মহতাং নান্তিকং পুনঃ।
স্বমূলং শাল্মলীতূলো দীপালোকশ্চ নাশ্নুতে ॥ ১০০

সাধুর সাধুত্ব শোভে দূরে—কাছে নয়।
মূলে কি শিমূলতূলা দীপালোক রয়? ১০০

দীপয়েৎ সাধুসঙ্গত্যা মনস্তেজো মুহুর্মুহুঃ।
যষ্ট্যা বা ভস্ত্রয়া বাপি চুল্লীস্থমিব পাবকম্ ॥ ১০১

সাধু পুরুষের সঙ্গ করি বার বার।
বাড়ান মনের তেজ—উচিত আচার ॥
যষ্টি খোঁচাইয়া কিংবা ভস্ত্রা চালাইয়া।
চুল্লীর অনল যথা রাখে জ্বালাইয়া ॥ ১০১

সসারা গন্ধসারাঃ স্যুস্তরবো মলয়ানিলাৎ।
অসারা বংশরস্তাদ্যা ভবন্তি ন চ কিঞ্চন॥
ভাববন্তো ভবন্ত্যেবং সন্তোঽনন্তপ্রসাদতঃ।
ন কিঞ্চিদপি জায়ন্তে বিষয়াসক্তচেতসঃ॥ ১০২
(যুগ্মকম্)

বহিলে মলয়বায়, চন্দন হইয়া যায়
মলয়ে সসার তরু---কিন্তু না অসার।
তথা হরি কৃপাগুণে, ভাবুকেই সাধু বনে
অসার সংসারী জীব—কিবা হবে তার ? ১০২

অর্থাগ্রহঃ সাধুজনস্য ন স্যা-
দথৈষ যস্যাস্তি স নৈব সাধুঃ।
তথাহি নার্থঃ পরমার্থ এতা-
বেকত্র রাত্রিন্দিববদ্ বসেতাম্॥ ১০৩

অর্থের আগ্রহ সাধুজনের না রয়।
সে আগ্রহ থাকে যার সে তো সাধু নয়॥
অর্থ পরমার্থ এই দুই বস্তু মিলে।
দিন-রাত্রি সম নাহি থাকে এক স্থলে॥ ১০৩

বিনশ্বরেঽপীহ বিরাজিতেশ্বরে
ন বিগ্রহে স্যাৎ কথমাগ্রহঃ সতাম্।
সহাটকে কাষ্ঠময়েঽপি পেটকে।
ন কিং প্রযত্নাতিশয়ঃ সচেতসাম্॥ ১০৪

আগ্রহ না হবে কেন সাধুর বিগ্রহে ?
নশ্বর হলেও তাহে ঈশ্বর যে রহে ॥
হ'লেও কাঠের বাক্স, স্বর্ণ যদি রয়।
করে না তাহার যত্ন কোন্ সহৃদয় ? ১০৪

দ্বাপরস্ত্বচিরভঙ্গুরঃ সতাং
ধর্ম্মবুদ্ধিপরিশুদ্ধচেতসাম্।
সন্ততং স্বয়মবামগামিনাং
স্রোতসাং ভ্রমিরিবাচ্ছপাথসাম্ ॥ ১০৫

ধর্ম্মের বুদ্ধিতে শুদ্ধ যাহাদের মন।
সন্দেহ সে সাধুদের থাকে কত ক্ষণ ?
স্বচ্ছতোয়া নদী যদি সোজা ভাবে বয়।
তার স্রোতে ঘূর্ণীপাক কত ক্ষণ রয় ? ১০৫

কামনাবিরহিতে রহঃ-পদে
শ্রেয়সে বসতিরিষ্যতে সতাম্।
সান্নিপাতিকরুজাং হি যুজ্যতে
নির্জ্জনে স্থিতিরপথ্যবর্জ্জিতে ॥ ১০৬

সংসারে কামনাহীন বিজন প্রদেশে।
সাধুরা করেন বাস মঙ্গলের আশে ॥
ধরে যদি সন্নিপাত রোগ ভয়ঙ্কর।
নির্জ্জন অপথ্যহীন স্থান(ই) হিতকর ॥ ১০৬

ইতি মহাপুরুষসূক্তয়ঃ ॥২॥



## ৫। অথ সিদ্ধসূক্তয়ঃ।

স্বপ্নসিদ্ধো হঠাৎসিদ্ধো.মন্ত্রসিদ্ধস্তথৈব চ।
নিত্যসিদ্ধঃ কৃপাসিদ্ধঃ সিদ্ধঃ পঞ্চবিধঃ স্মৃতঃ ॥ ১০৭

স্বপ্নসিদ্ধ হঠসিদ্ধ মন্ত্রসিদ্ধ আর।
নিত্যসিদ্ধ কৃপাসিদ্ধ সিদ্ধ পঞ্চাকার ॥ ১০৭

স্বপ্নলব্ধেন মন্ত্রেণ যে সিধ্যন্তীশ্বরেচ্ছয়া।
স্বপ্নসিদ্ধাস্তু তে প্রোক্তা নরাঃ সৌভাগ্যশালিনঃ ॥ ১০৮

স্বপ্নলব্ধ মন্ত্রে সিদ্ধ ঈশ্বর ইচ্ছায়।
হেন ভাগ্যবানে স্বপ্নসিদ্ধ বলা যায় ॥ ১০৮

যথা যদৃচ্ছয়ারণ্যং ছিন্দন্ বিন্দতি মন্দিরম্।
তথাল্পসাধনেনৈব কশ্চিৎ সিদ্ধিমবাপ্নুয়াৎ ॥ ১০৯

বনচ্ছেদ কালে যথা মন্দির দর্শন।
অল্প সাধনেই তথা কেহ সিদ্ধ হন ॥ ১০৯

হঠযোগেন সিদ্ধত্বং কলিকালে দুরাসদম্।
প্রায়ঃ পরিণতৌ হ্যস্য মনো দেহেঽনুবধ্যতে ॥ ১১০

কলিকালে হঠযোগে সিদ্ধি সোজা নয়।
প্রায়ই তাহে শেষে মন দেহে বদ্ধ হয় ॥ ১১০

গুরোর্মন্ত্রমুপাদায় তজ্জপৈঃ শুদ্ধচেতসঃ।
যে সিদ্ধিমভিগচ্ছন্তি মন্ত্রসিদ্ধাস্তু তে স্মৃতাঃ ॥ ১১১

গুরুমন্ত্র লভি তায় জপি শুদ্ধ মনে।
সিদ্ধি যার হয় তারে মন্ত্রসিদ্ধ ভণে ॥ ১১১

প্রাগেব ফলবৎ সিদ্ধিঃ সাধনং পুষ্পবৎ ততঃ।
তুম্বীকুষ্মাণ্ডবচ্চিত্রং নিত্যসিদ্ধস্য চেষ্টিতম্ ॥ ১১২

আগে সিদ্ধিফল- —পরে সাধনার ফুল।
নিত্যসিদ্ধ রীতি এই—লাউকুমড়া-তুল ॥ ১১২

ঈশ্বরানুগ্রহে লব্ধে কিমর্থং সাধনান্তরম্।
বাতি নৈসর্গিকে বাতে তালবৃন্তমপার্থকম্ ॥ ১১৩

মিলিলে ঈশ্বর কৃপা কি কাজ সাধনে?
বহিলে প্রাকৃত বায়ু—কি কাজ ব্যজনে? ১১৩

ধ্যায়ন্ত এব যে সন্তি ভগবদ্ভাবভাবিতাঃ।
ধ্যানসিদ্ধাঃ প্রসিদ্ধাস্তে তেষাং সিদ্ধিঃ করে স্থিতা ॥ ১১৪

ধ্যানকালে ভগবদ্-ভাবে যে ভাবিত।
ধ্যানসিদ্ধ সেই—তার সিদ্ধি করে স্থিত ॥ ১১৪

সিদ্ধঃ কোমলতাং যাতি ত্যক্ত্বা কন্দঃ কঠোরতাম্।
সিদ্ধঃ কোমলতাং যাতি ত্যক্ত্বা জীবঃ কঠোরতাম্ ॥ ১১৫

সিদ্ধ আলু কঠিনতা ত্যজি মৃদু হয়।
জীবগণও সিদ্ধ হ'লে হয় সবিনয় ॥ ১১৫

ঈশস্পর্শমণিস্পর্শাদ্ গুণোৎকর্ষমুপেয়িবান্।
তিষ্ঠন্নপি যথারূপং জীবাসির্নাচরত্যঘম্ ॥ ১১৬

হরিস্পর্শমণিস্পর্শে হ'লে গুণাধান।
হিংসা নাহি করে জীব খড়্গের সমান ॥ ১১৬

সিদ্ধজীবাৎ স্ত্রীবিহতাচ্চিত্তং প্রচলতীশ্বরম্।
বহির্দ্দেশং মুষ্টিহতাদ্ বীজং পক্কফলাদিব ॥ ১১৭
নারীর বাধায়, সিদ্ধ জীবের, ঈশ্বরে ধায় মন।
পাকা ফলের, চাপ্‌লে বীচি, বাহিরয় যেমন ॥ ১১৭

ন নীরে লীয়তে ক্ষীরং নীতং সন্নবনীততাম্।
এবং সংসারসংস্থোঽপি তত্ত্বদর্শী ন সীদতি ॥ ১১৮
ননী হ'লে দুগ্ধ, জলে মিলে নাহি যায়।
সংসারে থেকেও মোহ তত্ত্বজ্ঞ না পায় ॥ ১১৮

অসিদ্ধং ক্ষিতিমাপন্নং ভূতং ভূয়োঽপি জায়তে।
জায়তে ন পুনর্জাতু সিদ্ধভূতং তু ধান্যবৎ ॥ ১১৯
অসিদ্ধ জনমে পুনঃ জীব ক্ষিতিগত।
সিদ্ধ হ'লে পুনঃ নাহি জন্মে ধান্যমত ॥ ১১৯

নীরমিশ্রমিব ক্ষীরং মায়ামিশ্রমপীশ্বরম্।
একঃ পরমহংসোঽলং পৃথক্‌কৃত্য নিষেবিতুম্ ॥ ১২০
জলমিশ্র দুগ্ধ সম মায়ামিশ্র হরি।
সেবিতে পরমহংস(ই) পারে ভিন্ন করি ॥ ১২০

দীপজ্বালেব শলভৈঃ ষট্‌পদৈরিব পদ্মিনী।
গোষ্ঠীহ সিদ্ধজীবানাং স্বয়ং ভক্তৈর্নিষেব্যতে ॥ ১২১
পতঙ্গ প্রদীপে যথা ভৃঙ্গ পদ্মবনে।
ভক্তেরা স্বয়ং ভজে তথা সিদ্ধগণে ॥ ১২১

পরমাত্মমহাসিন্ধৌ জীবাত্মোর্ম্মির্বিলীয়তে।
চেষ্টা সিদ্ধস্য সিদ্ধেয়মিত্যুক্তং বাচ্যবাঙ্ময়ম্॥ ১২২

পরমাত্মমহাসিন্ধু করে কত রঙ্গ।
তাহাতে বিলীন হয় জীবাত্মতরঙ্গ॥
সিদ্ধের প্রসিদ্ধ এই চেষ্টা সবিশেষ।
এই মাত্রে বলিলাম বক্তব্য অশেষ॥ ১২২

ইমঞ্চামুঞ্চ লোকৌ দ্বৌ সিদ্ধঃ প্রত্যক্ষমীক্ষতে।
তেনানুশোচতে নাসাবপি কঞ্চিদ্ গতায়ুষম্॥ ১২৩

দুই লোকই সিদ্ধজন দেখেন প্রত্যক্ষ।
মৃতের জন্যও তাই না করেন দুঃখ॥ ১২৩

পয়ঃপায়ী ফলাশী চ রামনামৈব যো জপেৎ।
অব্দার্দ্ধেনৈব তস্য স্যাৎ সর্ব্বসিদ্ধিঃ করস্থিতা॥ ১২৪

ফল জল খেয়ে যেই জপে রাম নাম।
ছয় মাসে পূরে তার সর্ব্ব মনস্কাম॥ ১২৪

অষ্টানাং খলু সিদ্ধীনাং যেনৈকাপ্যুপভুজ্যতে।
অর্জ্জুন ত্বং বিজানীহি ধ্রুবং তস্যাস্মি দুর্ল্লভঃ॥ ১২৫

এক সিদ্ধিতেও যার বদ্ধ থাকে মন।
হে অর্জ্জুন, পায় না সে মোর দরশন॥ ১২৫

ন যোগিনীপ্রেতপিশাচসিদ্ধৈঃ
সার্দ্ধং বুধাঃ সঙ্গমমাচরেয়ুঃ।
স সচ্চিদানন্দময়েশ্বরাঙ্ঘ্রে-
র্বিভ্রংশয়ন্ মোহয়তেঽল্পশক্ত্যা ॥ ১২৬

যোগিনী-পিশাচ-প্রেতসিদ্ধজন সহ।
সঙ্গ না করেন যেন বুধজন কেহ ॥
ওই সঙ্গ ভ্রষ্ট করি শ্রীহরিচরণে।
মুগ্ধ করে অল্পমাত্র শক্তির কারণে ॥ ১২৬

বিদ্যা হ্যবিদ্যানিধনায় গৃহ্যতে
সিদ্ধৌ পুনস্তদ্ দ্বয়মেব মুচ্যতে।
কষ্টং পদান্তর্গতকণ্টকং জনৈ-
রুদ্ধর্ত্তুমেব ধ্রিয়তেঽন্যকণ্টকঃ ॥ ১২৭

অবিদ্যার নাশ হেতু বিদ্যা প্রয়োজন।
সিদ্ধ হ'লে সমুচিত উভয় বর্জ্জন ॥
যে কাঁটা ফুটিয়া কষ্ট দেয় পদতলে।
তারে তুলিতেই লোকে অন্য কাঁটা তুলে ॥ ১২৭

শব্দায়তে জ্ঞানমবাপ্য জন্তু-
র্ন জায়তে যাবদশেষসিদ্ধঃ।
স্তব্ধায়তেঽসৌ তু সমগ্রসিদ্ধ-
স্তপ্তং ঘৃতং পূপ ইবার্দ্ররূপঃ ॥ ১২৮

যাবৎ না হয় জীব সিদ্ধ সবিশেষ।
জ্ঞান লভি তর্ক করে তাবৎ অশেষ ॥
পূর্ণরূপে সিদ্ধ হ'লে শব্দ নাহি করে।
সজল পিষ্টক যথা তপ্তঘৃত 'পরে ॥ ১২৮

ভেকার্ভকাঃ পুচ্ছলয়ে যথেচ্ছং
যথাধিতিষ্ঠন্তি জলং স্থলং চ।
সিদ্ধা অবিদ্যাপগমে তথৈব
সংসারমধ্যাসত ঈশ্বরং চ ॥ ১২৯

জল কিম্বা স্থল মধ্যে যথা ইচ্ছা হয়।
ভেকশিশু থাকে যথা হ'লে পুচ্ছলয় ॥
অবিদ্যার নাশ হ'লে তথা সিদ্ধগণ।
সংসারে ঈশ্বরে করে যথেচ্ছ রমণ ॥ ১২৯

পথীশ্বরাবেশবশেন মূর্চ্ছিতং
যথাপ্রকৃত্যাহতি সিদ্ধপূরুষম্।
উন্মত্তমুন্মত্তজনো মলিম্লুচং
মলিম্লুচঃ সজ্জনমেব সজ্জনঃ ॥ ১৩০

পথে সিদ্ধজনে হেরি আবেশে অজ্ঞান।
মতি অনুসারে লোক করে অনুমান ॥
পাগলে পাগল ভাবে, চোরে ভাবে চোর।
সজ্জনে সজ্জন(ই) ভাবে ভাবেতে বিভোর ॥ ১৩০

ন সংশয়োঽস্যাস্তি ভয়ং চ নাস্তি
দুঃখং সমস্তং চ নিরস্তমস্মাৎ।
শ্রীনাথনামান্যবলম্ব্য সোঽয়ং
কৃত্বা গৃহং খেঽস্তি সুখেন সিদ্ধঃ ॥ ১৩১

সিদ্ধের সংশয় ভয় কিছুই না রয়।
দূর হ'য়ে যায় তার দুঃখ সমুদয় ॥
সে জন হরির নাম আশ্রয় করিয়া।
সুখে বাস করে শূন্যে গৃহ নিরমিয়া ॥ ১৩১

অত্রাস্তি মার্গো ন তু কোঽপি পন্থো
দেশো মহানেষ ন চেহ গেহম্।
দেহী বতেহাস্তি ন চাস্তি দেহঃ
সিদ্ধস্য ধামাদ্ভুতমেতদাহুঃ ॥ ১৩২

সিদ্ধের নিবাসভূমি অদ্ভুত আকার।
পথ আছে তথা কিন্তু পান্থ নাহি তার ॥
মহান্ সে দেশ কিন্তু নাহি আছে গেহ।
দেহী আছে বটে কিন্তু নাহি কোন দেহ ॥ ১৩২

নাস্ত্যত্র দেহোঽভিনয়স্ত্বনেকো
ন সূর্য্যচন্দ্রাবিহ কিন্তু তেজঃ।
পৃথ্বী মরুদ্ ব্যোম জলং চ নেহ
গেহং হি সিদ্ধস্য তদেতদুক্তম্ ॥ ১৩৩

দেহ নাই কিন্তু চলে বহু অভিনয়।
সূর্য্য চন্দ্র নাহি কিন্তু তেজ তথা রয় ॥
আকাশ বাতাস নাই নাহি জল ক্ষিতি।
সিদ্ধ পুরুষের গৃহ এহেন আকৃতি ॥ ১৩৩

রসায়নং প্রেমরসো দুরাপং
পিবেৎ পরং সিদ্ধজনস্তমেতম্।
ঈশো রসাধ্যক্ষ ইহার্ঘমিচ্ছুঃ
মত্তস্য মানং পরমুত্তমাঙ্গম্ ॥ ১৩৪

প্রেমরস রসায়ন দুর্ল্লভ পরম।
পান করে তাহা শুধু সিদ্ধ সাধুজন॥
রসের মালিক হরি মূল্য চাহে তার।
মন্তের উত্তম অঙ্গ- -মান সংজ্ঞা যার॥ ১৩৪

লীলয়া চলতি সিদ্ধপূরুষো
বদ্ধজীবগণমুদ্ধরন্নিহ।
হেলয়া প্লবসমূহমুদ্বহন্
যন্ত্রপোত ইব তোয়ধৌ স্বয়ম্॥ ১৩৫

এ সংসারে লীলাভরে চলে সিদ্ধজন।
উদ্ধারিতে উদ্ধারিতে বদ্ধজীবগণ॥
জাহাজ সাগর মাঝে যেমন হেলায়।
টানিতে টানিতে ধায় তরী সমুদায়॥ ১৩৫

যঃ সিদ্ধঃ স হি তৎপদে নিবসতি দ্বন্দ্বেন যদ্ বর্জ্জিতং
নিত্যং রাজতি যত্র সত্যপুরুষো যন্নাম সাম্যাস্পদম্।
যস্মিন্ কালকলাবিলাসবিরহো যত্র প্রবাহো মহান্
প্রেমোৎসস্য মহোৎসবস্থলমহো যৎ প্রোজ্জ্বলং জ্যোতিষা॥১৩৬

দ্বন্দ্ব নাই- -নিত্য সত্য পুরুষ যথায়।
সাম্য যথা বিদ্যমান, কাল নাহি ধায়॥
প্রেমের প্রবাহময়, উৎসবের স্থল।
সিদ্ধের আশ্রয় সেই জ্যোতিঃ-সমুজ্জ্বল॥ ১৩৬

ইতি সিদ্ধসূক্তয়ঃ॥ ৫॥



## ৬। অথজ্ঞানিসূক্তয়ঃ।

ঘনৈর্বিষয়নির্য্যাসৈঃ সংসারপনসস্রুতৈঃ।
বিজ্ঞানাং জ্ঞানতৈলাক্তশ্চিত্তহস্তো ন লিপ্যতে ॥ ১৩৭

এ সংসার-কাঁটালের বিষয়-আটায়।
জ্ঞানতৈলে মাখা চিত্ত হস্ত না জড়ায় ॥ ১৩৭

ঈশ্বরাসঙ্গসৌভাগ্যভোগী ভোগং ন হীচ্ছতি।
রাজসৌহৃদ্যহৃষ্টাত্মা কো জাল্মমভিজল্পতি ॥ ১৩৮

করে না ঈশ্বরসঙ্গী ভোগের আশয়।
রাজবন্ধু পামরে কি কভু সম্ভাষয়? ১৩৮

ন স্পৃহা বিষয়ানন্দে ব্রহ্মানন্দে নিমজ্জতঃ।
প্রাসাদাগ্রে শয়ানস্য ধূলীময় ইবাঙ্গনে ॥ ১৩৯

ব্রহ্মানন্দে নিমগন রহে যেই জন।
বিষয় আনন্দে তার নাহি ধায় মন ॥
সুন্দর প্রাসাদ কক্ষে শয়ন যে করে।
ধূলিভরা উঠানে সে থাকিতে কি পারে? ১৩৯

তত্ত্বরত্নাকরে মগ্না যত্নাদ্ রত্নানুহারিণঃ।
অসারে হন্ত সংসারে কে রমেরন্ মরাবিব ॥ ১৪০

তত্ত্বরত্নাকর মাঝে হইয়া মগন।
যত্ন ক'রে করে যেই রত্ন আহরণ ॥
মরুভূমি সম এই অসার সংসারে।
সে জন কখন রতি করিতে কি পারে? ১৪০

তাবদ্ বৈষয়িকং জ্ঞানং ন জ্ঞানং যাবদৈশ্বরম্ ।
তাবচ্চ তারকাস্ফূর্ত্তি র্যাবৎ সূর্য্যস্য নোদয়ঃ ॥ ১৪১

যাবৎ ঈশ্বর-জ্ঞান উদয় না হয় ।
তাবৎ বিষয়-জ্ঞান বিদ্যমান রয় ॥
যাবৎ জগৎ-প্রভু সূর্য্য নাহি উঠে ।
তাবৎ তারকারাশি আকাশেতে ফুটে ॥ ১৪১

সচ্চিদানন্দরূপং তমীশ্বরং সুসুখাকরম্ ।
ভুঞ্জানানাং কুতো নাম বিষয়াণাং রসে রতিঃ ॥ ১৪২
যে পায় সচ্চিদানন্দস্বরূপ ঈশ্বরে ।
বিষয়-রসেতে কভু সে কি বাঞ্ছা করে ? ১৪২

সচ্চিদানন্দমগ্নস্য নাগ্রহো বিষয়গ্রহে ।
অমৃতাস্বাদিনঃ কস্য ফাণিতে বহুমানিতা ॥ ১৪৩

সচ্চিদ্ আনন্দ রসে হইলে মগন ।
বিষয় গ্রহণে কভু নাহি উঠে মন ॥
যে পায় অমৃতরসে আস্বাদ করিতে ।
সে কি রে আদর করে কখন ফাণিতে ? ১৪৩

সারসংগ্রাহিণো বিজ্ঞাঃ সংসারে সূর্পসোদরাঃ ।
অসারগ্রাহিণস্ত্বজ্ঞাস্তিতউপ্রতিরূপকাঃ ॥ ১৪৪

সূর্পসম বিজ্ঞ লভে এ সংসারে সার ।
চালনী সমান অজ্ঞ, সে লভে অসার ॥ ১৪৪

শৈবজ্ঞানেন সঞ্জাত স্তত্ত্বজ্ঞানী ভবেন্নরঃ।
জাতস্তু বৈষ্ণবাংশেন প্রেমভক্তী ন মুঞ্চতি ॥ ১৪৫

শিব অংশে জন্মবশে তত্ত্বজ্ঞানী হয়।
বিষ্ণু অংশে হ'লে প্রেমভক্তি সদা রয় ॥ ১৪৫

ফলবৃদ্ধ্যা যথৈবাশু পুষ্পবৃত্তি র্বিনশ্যতি।
ক্ষীয়তে মানুষী বৃত্তির্দেবত্বোপচয়াৎতথা ॥ ১৪৬

ফলবৃদ্ধি হ'লে যায় পুষ্পবৃত্তি যথা।
দেবত্ব সঞ্চয়ে ঘুচে নরবৃত্তি তথা ॥ ১৪৬

কর্ম্মণা লভতে জীবঃ শরীরং পাঞ্চভৌতিকম্।
লক্ষয়িত্বা ত্বসৌ জ্ঞানং মোক্ষমাপ্নোত্যসংশয়ম্ ॥ ১৪৭

ভৌতিক শরীর জীব লভে কর্ম্মবশে।
জ্ঞান লক্ষ্য করি মোক্ষ পায় অবশেষে ॥ ১৪৭

তমোঽপি বুধ্যতে তেন যেনালোকোঽববুধ্যতে।
স্থিতং যত্র হৃদি জ্ঞানং তত্রাজ্ঞানমপি স্থিতম্ ॥ ১৪৮

তমোবোধও আছে তার—আলোক যে বুঝে।
অজ্ঞান(ও) সে বুঝে—যার জ্ঞান হৃদিমাঝে ॥ ১৪৮

একনিষ্ঠং হি যজ্‌জ্ঞানং তজ্‌জ্ঞানং জ্ঞানমুত্তমম্।
বহুনিষ্ঠং তু যজ্‌জ্ঞানং জ্ঞানমজ্ঞানমেব তৎ ॥ ১৪৯

একনিষ্ঠ জ্ঞান যাহা—উত্তম সে জ্ঞান।
বহুনিষ্ঠ জ্ঞান যাহা—সে জ্ঞান অজ্ঞান ॥ ১৪৯

অদ্বৈতজ্ঞানমাণিক্যং চিত্তচেলাঞ্চলে বহন্ ।
চরেৎ কামচরঃ সাধুস্তমোঘোরে চরাচরে ॥ ১৫০

উজ্জ্বল অদ্বৈত জ্ঞান-মাণিক্য পাইয়া ।
চিত্তরূপ অঞ্চলেতে যতনে বাঁধিয়া ॥
ঘোরতম তমোময় এই চরাচরে ।
কামচারী সাধু যায় যথা ইচ্ছা করে ॥ ১৫০

যথা বস্ত্রস্য মূত্রাদিঃ ক্ষারেণ ক্ষাল্যতে মলঃ ।
জলেন চ শরীরস্য তথা জ্ঞানেন চেতসঃ ॥ ১৫১

ক্ষারে ছাড়ে বস্ত্রমল, দেহমল জলে ।
দূরে যায় চিত্তমল তথা জ্ঞানবলে ॥ ১৫১

পশ্যন্নন্যস্য মরণং চিন্তয়েদাত্মনোঽপি তৎ ।
পন্থা মমাপ্যয়মিতি জ্ঞানং তেনোপজায়তে ॥ ১৫২

অন্যের মৃত্যুতে যদি নিজ মৃত্যুভয় ।
চিন্তা করা যায়—তবে হয় জ্ঞানোদয় ॥ ১৫২

ধর্ম্মস্য হি পথঃ সংখ্যা মতবদ্ বিবিধা মতা ।
ব্রহ্ম সত্যং জগন্মিথ্যা সারো জ্ঞানগিরাময়ম্ ॥ ১৫৩

অসংখ্য ধর্ম্মের পথ, মত যথা নানাকার ।
"ব্রহ্ম সত্য বিশ্ব মিথ্যা"—এই জ্ঞানবাক্য সার ॥ ১৫৩

ধর্ম্মাধর্ম্মবহির্ভাগে সীমান্তে সুখদুঃখয়োঃ।
জ্ঞানাজ্ঞানস্য পারে চ শৌচাশৌচান্ত আত্মবিৎ॥ ১৫৪

ধর্ম্ম তথা অধর্ম্মের বাহির প্রদেশে।
সুখ দুঃখ এ দুয়ের সীমানার শেষে॥
জ্ঞান ও অজ্ঞান তথা শৌচাশৌচ পারে।
আত্মজ্ঞানযুক্ত সাধু থাকে নির্বিকারে॥ ১৫৪

কঃ সর্পঃ কং দশত্যেষ বিশেষঃ কুত্র বর্ত্ততে।
ইত্যদ্বৈতজ্ঞানবতো বিষমপ্যমৃতায়তে॥ ১৫৫

কে সাপ, কারে বা দংশে, বিশেষ কোথায়?
এ অদ্বৈতজ্ঞানে বিষ(ও) সুধা হ'য়ে যায়॥ ১৫৫

উপাস্যোপাসকত্বেন সেব্যসেবকভেদতঃ।
সেবেতেশ্বরমেতেন জ্ঞানমদ্বৈতমুদ্ভবেৎ॥ ১৫৬

উপাস্য ও উপাসক সেব্য ও সেবক।
এভাবে ঈশ্বর সেবা অদ্বৈতবোধক॥ ১৫৬

বিষ্ণৌ সর্ব্বগতে জ্ঞাতে সর্ব্বমেব প্রতীয়তে।
জলং গঙ্গা শিলা বিষ্ণু র্বনং চ তুলসীবনম্॥ ১৫৭

বিষ্ণু সর্ব্বগত বলি যদি হয় জ্ঞান।
তবে ভাসে সব জল গঙ্গার সমান॥
শিলামাত্রে বিষ্ণু বলি হয় জ্ঞানোদয়।
সব বন(ই) তুলসীর বন মনে হয়॥ ১৫৭

ভেদজ্ঞানং স্বয়ং নশ্যেজ্ জ্ঞানে পরিণতে সতি।
শীর্য্যেত স্বয়মেব ত্বক্ ক্ষতে সংশুষ্কতাং গতে ॥ ১৫৮

ভেদজ্ঞান ঘুচে জ্ঞান হ'ল পরিণত।
আপনিই ছাড়ে ছাল শুকাইলে ক্ষত ॥ ১৫৮

গঙ্গায়ামথ কুল্যায়াং কলে চ কলহে তথা।
যেষামেকবিধা বুদ্ধি স্তেষাং জ্ঞানং প্রতিষ্ঠিতম ॥ ১৫৯

অল্প জলাশয় আর গঙ্গা—এ উভয়ে।
মনোহর শব্দে আর বিবাদ বিষয়ে ॥
একরূপ বুদ্ধি যার অন্তরেতে হয়।
জানিবে হ'য়েছে তার জ্ঞানের উদয় ॥ ১৫৯

সমো ভগবতো ভক্তঃ সমং ভাগবতং তয়োঃ।
ত্রয়মেতদভেদেন যঃ পশ্যতি স পশ্যতি ॥ ১৬০

সমভাবে ভাব ভক্ত আর ভগবান্।
ভাগবতে ভাব এই উভয় সমান ॥
ভক্তজন ভগবান্ আর ভাগবত।
অভেদে যে দেখে সেই দেখে যথাযথ ॥ ১৬০

জ্ঞানিনাং প্রতিভাত্যেতৎ সর্ব্বং ব্রহ্মময়ং জগৎ।
তে হি সন্তি মহাত্মানো নির্দ্বন্দ্বাঃ সমদর্শিনঃ ॥ ১৬১

সমগ্র জগৎ জ্ঞানী ভাবে ব্রহ্মময়।
সমদর্শী দ্বন্দ্বহীন তারা মহাশয় ॥ ১৬১

জীবাত্মা পরমাত্মা চ জপশ্চাপ্যজপা পুনঃ।
সাকারোঽথ নিরাকার একাকারায়তে সতাম্॥ ১৬২
জীবাত্মা ও পরমাত্মা, জপ ও অজপা আর।
সাকার ও নিরাকার, জ্ঞানী দেখে একাকার॥ ১৬২

জ্ঞানপ্রভঞ্জনোদ্রেকে ভাবমেকমুপেয়ুষাম্।
বৃক্ষাণামিব লোকানাং জাতিভেদো ন বিদ্যতে ॥১৬৩
বহিলে জ্ঞানের ঝড় একভাব হ'লে।
বৃক্ষসম লোকে নাহি জাতিভেদ মিলে॥ ১৬৩

ঈশ্বরং নেক্ষতে যাবৎ তাবদ্ ভ্রাম্যতি সাধকঃ।
সোঽপরোক্ষানুভূতৌ তু ন স্বাঙ্গনমপীঙ্গতে॥ ১৬৪
সাধক না হেরি হরি করয়ে ভ্রমণ।
হেরিলে সে অঙ্গনেও করে না গমন॥ ১৬৪

জীবাত্মলবণে লীনে পরমাত্মজলান্তরে।
ন তদ্ দেহান্তরে ধার্য্যং কার্য্যং কালেন চাস্য কিম্॥ ১৬৫
জীবাত্মলবণ যদি পরমাত্মজলে গলে।
দেহ মধ্যে থাকে না সে, কি করে তাহার কালে? ১৬৫

রমেত পরমেঽর্থে হি লীনাত্মা পরমাত্মনি।
অনুভূতিকথা দূরে দূরে চ শ্রুতিশাসনম্॥ ১৬৬
পরমাত্মলীন হ'লে নির্ম্মল হইয়া।
পরম দ্রব্যেই সাধু থাকেন মজিয়া॥
অনুভূতি-কথা আর শ্রুতির শাসন।
পরস্পর দূরে থাকে—না হয় মিলন॥ ১৬৬

ব্রহ্মানুভূতিরব্যক্তা ব্রহ্মদর্শিমহাত্মনঃ।
সিন্ধুমধ্যগতস্যেব সিন্ধুবর্ণনচাতুরী ॥ ১৬৭

অব্যক্ত ব্রহ্মানুভব ব্রহ্মজ্ঞ সাধুর।
সিন্ধুর বর্ণনে সিন্ধুগত কে চতুর ? ১৬৭

অপরোক্ষানুভূতৌ হি বৃত্তিরন্তর্মুখী ভবেৎ।
জ্যোতিরন্তরনন্তং স্যাদৈক্যমানন্দমেব চ ॥ ১৬৮

অপরোক্ষ অনুভবে বৃত্তি অন্তর্মুখী হয়।
ঐক্য ও আনন্দ আসে, চিত্ত হয় জ্যোতির্ম্ময় ॥ ১৬৮

সংসারমীশ্বরং চৈব ভজন্ মুক্তো ন লিপ্যতে।
মলং মলয়জং চৈব বহন্নিব সমীরণঃ ॥ ১৬৯

সংসার(ও) ঈশ্বর ভজি মুক্ত লিপ্ত হয় না।
মল ও চন্দনে বায়ু বয়- -কিন্তু লয় না ॥ ১৬৯

অসতাং চ সতাং চৈব সুসঙ্গাদপি তদ্গুণৈঃ।
মুক্তচিত্তং ন লিপ্যেত পদ্মপত্রমিবাম্বুভিঃ ॥ ১৭০

মুক্তচিত্ত সঙ্গজাত গুণ নাহি লয়।
পদ্মপত্রে জল যথা লিপ্ত নাহি হয় ॥ ১৭০

অপি সংসারকান্তারে চরন্তং মুক্তপুরুষম্।
বিষয়া ন স্পৃশন্ত্যেব মদ্গুমাপ ইবার্ণবে ॥ ১৭১

যে মুক্ত পুরুষ থাকে দুর্গম সংসারে।
বিষয় তাহাকে স্পর্শ করিতে না পারে ॥
জলেতে পাঁকাল মাছ করে বিচরণ।
গায়ে তার জলবিন্দু লাগে না কখন ॥ ১৭১

সমাধৌ সাধকস্তিষ্ঠন্ ভগবদ্ভাবভাবিতঃ।
মীনবৎ সন্তরন্নাস্তে সচ্চিদানন্দসাগরে ॥ ১৭২
ভগবদ্‌ভাবী সাধু সমাধি-নিরত।
সচ্চিদ্ আনন্দ জলে ভাসে অবিরত ॥ ১৭২

মৃত্যোর্বিভেতি লোকোঽয়ং কোঽয়ং যোঽস্মাদ্ বিভেতি ন
জীবো জীবন্মৃতাবস্থো যঃ স্বস্থোঽমৃতমাস্থিতঃ ॥ ১৭৩
মৃত্যুকে ডরায় সবে, ডরায় না সেই।
অমৃত আশয়ে থাকে মৃতবৎ যেই ॥ ১৭৩

অল্পজ্ঞা এব বাচালা মূকা বহুবিদো জনাঃ।
নিঃশব্দোঽপ্সু ঘটঃ পূর্ণঃ শূন্যো ভকভকায়তে ॥ ১৭৪
অল্পজ্ঞানী বহু ভাষে, বিজ্ঞ মৌন রয়।
পূর্ণ ঘট শব্দহীন—শূন্যে শব্দ হয় ॥ ১৭৪

ধীবিদ্যাধর্ম্মসম্পদ্ভিঃ কুম্ভোঽম্ভিরিব মানবঃ।
পূর্ণো মূকায়তে সর্ব্বঃ শূন্যো হি মুখরায়তে ॥ ১৭৫
ধীবিদ্যাসম্পদ্ধর্ম্মে—কুম্ভসম নর।
পূর্ণ হয় মূক—শূন্য হয় সে মুখর ॥ ১৭৫

ন জানে কিমপীত্যেব জ্ঞানং জ্ঞানপ্রয়োজনম্।
এষ এবোদ্ধৃতঃ সারঃ শাস্ত্রসাগরমন্থনাৎ ॥ ১৭৬
"কিছুই জানি না" জ্ঞানই প্রয়োজন জ্ঞানে।
এই সার উঠে শাস্ত্রসাগর মন্থনে ॥ ১৭৬

সাধোর্বিচার্য্যং ন হি জাতিতত্ত্বং
গ্রাহ্যং হি তত্ত্বামৃতমেব তস্য।
ধারৈব খড়্গস্য পরীক্ষণীয়া
কোষস্য কিং দোষগুণেক্ষণেন॥ ১৭৭

সাধুদের জাতিতত্ত্ব— ক'র না বিচার।
তাহাদের কাছে লও তত্ত্বামৃত সার॥
খড়্গের কেমন ধার তাই নিরখিবে।
কোষের কি দোষগুণ—দেখি' কি হইবে? ১৭৭

বিশালশালোহল্পতৃণং চ সানৌ
ন ভূধরারূঢ়জনস্য ভিন্নম্।
উপাত্ততত্ত্বস্য তথা পৃথিব্যাং
সামান্যদৃষ্টি র্জনকে জনন্যাম্॥ ১৭৮

পর্ব্বতে উঠিয়া যদি তলে চাওয়া যায়।
বড় গাছে ছোট ঘাসে ভেদ না বুঝায়॥
তেমতি এ পৃথিবীতে হ'লে তত্ত্বজ্ঞানী।
সমভাবে দেখা যায় জনক জননী॥ ১৭৮

অপি স্থিতে স্পর্শমণৌ পুরস্তাদ্
দৃশং চিতাভস্মধিয়া ন দদ্যাৎ।
তিলোত্তমায়া অপি বিভ্রমেণ
ন বিভ্রমেদীশকৃপা[illegible]ষী॥ ১৭৯

যে জন হরির কৃপা করে অভিলাষ।
তিলোত্তমা বিলাসেও থাকে সে উদাস॥
পরশ-মণিও যদি তার অগ্রে থাকে।
চিতাভস্ম ভাবিয়া সে কভু নাহি দেখে॥ ১৭৯

ভোগোঽখিলঃ প্রাক্ কিল যেন ভুক্তো
রাজোচিতাং লব্ধবতা সমৃদ্ধিম্।
অশেষকামপ্রশমেন কামং
তেনৈব ভোগ্যং ভুবি মোক্ষধাম॥ ১৮০

লভিয়া রাজার যোগ্য সম্পদ্ বিশেষ॥
পূর্ব্ব জন্মে ভোগ যার হ'য়েছে অশেষ॥
সমস্ত কামনা তার নাশ হয় ব'লে।
এ সংসারে সেই শুধু লভে মোক্ষ ফলে॥ ১৮০

কুকর্ম্মজালস্য লয়স্য ভূমি-
র্জন্মাদিদুঃখাব্ধিসমুদ্ধৃতেশ্চ।
সুখস্বরূপেশ্বরসন্নিযোগাৎ
সুখৈকসংস্থা কিল মুক্তিরুক্তা॥ ১৮১

কুকর্ম্ম সমূহ যাহা ক'রে দেয় লয়।
জন্ম-আদি দুঃখসিন্ধু-উদ্ধার-নিলয়।
সুখময় ঈশ্বরের সন্নিধানফলে।
খমাত্রে স্থিতি যাহা মুক্তি তারে বলে ১৮১

কুকর্ম্মহানিঃ স্তুতিরীশ্বরস্য
তৎপ্রার্থনা পুণ্যমুপাসনা চ।
পরোপকারোত্তমসঙ্গমাদ্যং
কর্ম্মোত্তমং সাধনমাহ মুক্তেঃ ॥ ১৮২

কুকর্ম্মের ত্যাগ আর ঈশ্বরের স্তুতি।
তাঁহারই প্রার্থনা, পুণ্য, সাধন-পদ্ধতি।
পর উপকার, সাধু-সঙ্গ আচরণ।
এরূপ উত্তম কর্ম্ম মুক্তির কারণ ॥ ১৮২

করোত্যবোধোপহতা বহুক্রিয়াং
প্রজা ন যাবজ্জগদীশমীক্ষতে।
ততস্তমাগম্য বিরম্য সন্ততং
রমেত তত্রৈব বধূরিবাত্মজম্ ॥ ১৮৩

অজ্ঞান বশতঃ জীব কত কাজ করে।
যাবৎ না দেখে সেই জগৎ-ঈশ্বরে ॥
পুত্র লভি বধূ মত, তাঁহাকে পাইয়া।
সব ত্যজি তাঁহাতেই থাকে মন দিয়া ॥ ১৮৩

বিধূয় বোধো হি রিপূন্ বিদূরতো
হরেঃ পরে প্রেম্নি নিমজ্জয়েজ্জনম্।
বলাদয়স্কান্ত উদস্য কণ্টকা-
নয়োময়ান্ পোতমিবাম্বুসাং নিধৌ ॥ ১৮৪

দূর করি দিয়া জ্ঞান, রিপুসমুদায়ে।
হরি প্রেমরসে রাখে সাধকে ডুবায়ে ॥
চুম্বক-পাথর লৌহ-শলাকা টানিয়া।
সাগরে জাহাজ যথা দেয় ডুবাইয়া ॥ ১৮৪

মাতর্জাতমিদং নখক্ষতমহো গণ্ডে ভবত্যাঃ কথং
বৎসৈতদ্ বিহিতং ত্বয়ৈব নখরৈর্মার্জ্জারিকামাঘ্নতা।
চিত্রং তত্র কৃতং ক্ষতং ত্বয়ি কথং সর্ব্বং জগন্মন্ময়ং
শ্রুত্বা পুত্রবচশ্চিরায় চরতি স্কন্দঃ কুমারব্রতম্ ॥ ১৮৫

(কার্ত্তিক)—কেন মা তোমার গালে নখের আঘাত।
(পার্ব্বতী)—বিড়াল মারিতে উহা তোমার(ই) উৎপাত ॥
(কার্ত্তিক)—কি আশ্চর্য্য, মারিলাম আমি তো বিড়ালে।
কেমনে ফলিল মা গো সে তোমার গালে ?
(পার্ব্বতী)—বৎসরে, জানিও এই বিশ্ব আমা-ময়।
ইহা শুনি কার্ত্তিকের হ'ল জ্ঞানোদয় ॥
সেই জ্ঞান ফলে আজও পার্ব্বতীনন্দন।
চির কুমারের ব্রত করেন পালন ॥ ১৮৫

বৈরাগ্যাৎ পথি তীর্থযাত্রিণমনুপ্রস্থায়িনী কামিনী
তস্যাঃ কিঞ্চন কাঞ্চনং ভুবি পদা গোপায়িতারং পতিম্।
ভক্ত্যা বক্তি সমস্তবস্তুসমধীর্দ্বৈধে কিমদ্যাপি ধী-
র্নম্মুখীকুরুতে ত্বদীয়হৃদয়ং স্বর্ণং বিভিন্নং মৃদঃ ॥ ১৮৬

বৈরাগ্য উদয় ফলে সাধু একজন।
তীর্থ যাত্রী হ'য়ে পথে করেন গমন॥
হেরিল সঙ্গিনী তার প্রিয়তমা সতী।
কাঞ্চন দেখিয়া পায়ে ঢাকালেন পতি॥
সর্ব্বত্র সমান বুদ্ধি সেই ভক্তা কন॥
হায় গো এখনও তব দ্বৈতে কেন মন?
তোমার দৃষ্টিতে সোণা মাটি ভিন্ন হ'য়ে।
ঐ যে করিছে মুগ্ধ তোমার হৃদয়ে॥ ১৮৬

দ্বৈতং নৈব পদার্থতত্ত্বগমকং দ্বৈতং হি নৈকাত্মকং
দ্বৈতং দ্বাপরকারণং তদবরং দ্বৈতং মহাকৈতবম্।
অদ্বৈতং তু সদৈকতত্ত্ববিষয়ং তৎ তত্ত্বনির্ণায়কং
দ্বৈতাদ্বৈতবিচারচারুচতুরৈরদ্বৈতমেবাদৃতম্॥ ১৮৭

পদার্থের তত্ত্ববোধ দ্বৈতে নাহি হয়।
যাহা কিছু দ্বৈত তাহে একত্ব না রয়॥
সংসারের হেতু দ্বৈত কৈতব-আলয়।
অদ্বৈতই হয় এক তত্ত্বের বিষয়॥
তত্ত্বের নির্ণয় হয় অদ্বৈত সাধনে।
দ্বৈতাদ্বৈত-বাদে মত অদ্বৈত গ্রহণে॥ ১৮৭

ইতি জ্ঞানিসূক্তয়ঃ॥৬॥

## ৭। অথ যোগিসূক্তয়ঃ।

ঈশ্বরস্যেশ্বরস্যেব সন্নিধানায় সাধকৈঃ।
বিধেয়া তদ্বিধেয়ানাং যোগানামপ্যুপাসনা॥ ১৮৮

ধনিসম ঈশ্বরের সন্নিধিকারণ।
তাঁহার সেবক যোগ-সেবা প্রয়োজন॥ ১৮৮

চিত্তবৃত্তিনিরোধেন মুক্তির্যোগেন লভ্যতে।
স্ত্রীপুংসসঙ্গমেনাথ যোগেন ত্বস্তি বন্ধনম্॥ ১৮৯

চিত্তবৃত্তিনিরোধাখ্য যোগে মুক্তি হয়।
স্ত্রীপুরুষযোগ-রূপ যোগে বন্ধভয়॥ ১৮৯

যোগিনাং চিত্তমধ্যস্থো হরিঃ পাপানি নির্হরেৎ।
গেহমধ্যস্থিতো বহ্নির্বস্তূনীব শনৈঃ শনৈঃ॥ ১৯০

ক্রমশঃ যোগীর পাপ হরেন ঈশ্বর।
বহ্নি যথা নাশে বস্তু ঘরের ভিতর॥ ১৯০

দুর্ল্লভো হি মনোযোগী তনুযোগী ন দুর্ল্লভঃ।
যো যোগী মনসাসৌ হি সিদ্ধিভাগী ভবেদ্ দ্রুতম্॥ ১৯১

মনোযোগী পাওয়া দায়---তনুযোগী কত।
মনোযোগী হ'লে হয় সিদ্ধি সমাগত॥ ১৯১

ন কার্য্যঃ কেবলো ভোগঃ কার্য্যো যোগোঽপি দেহিভিঃ।
যোগে লব্ধাস্পদে ভোগে বিরাগেণাভ্যুদীয়তে॥ ১৯২

ক'রনা কেবল ভোগ, যোগও করিবে।
যোগাবেশে ভোগাসক্তি নিজেই ঘুচিবে॥ ১৯২

লোষ্টং কষ্টদমস্তি সাধুপথিকে তচ্চূর্ণধূলী বরং
সা ধৃতা মরুতা তু দূষয়তি তং তেনাম্বু নীচং বরম্।
শীতং তৎ ক্বচিদুষ্ণমপ্যতিতরামিত্থং সদোষস্থিতেঃ
সাধোরাত্মলয়ঃ স্বয়ং ভগবতি শ্রেয়ানিতি প্রেক্ষ্যতে ॥
কিংবাঽস্মিন্ স্বলয়েন যেন জগতাং ব্যাপার এষ স্থিতঃ
শ্রেয়স্তদ্ভজনেন নির্ম্মলতয়া স্থানং ধিগেতৎ পুনঃ।
স্থানাপেক্ষিতয়া গুণাগুণকথাপারে পরেঽবস্থিতিঃ
সেয়ং শ্রেষ্ঠতমেতি যত্র ন পুনঃ সম্পাতশঙ্কা ক্বচিৎ ॥১৯৩
( যুগ্মকম্ )

লোষ্ট্র হ'লে কষ্ট দেয় সাধুদের পায়।
মহাজন তাই নিজে ধূলী হ'তে চায় ॥
মলিন করে সে দেহ বায়ুতে উড়িয়া।
অতএব ভাল হয় নীচ জল হওয়া ॥
উষ্ণ শীত ভেদে জল করে কষ্টদান।
তাই ভগবানে আত্ম-লয়ই শ্রেয়ান্ ॥
কিন্তু আত্মলয়ে থাকে জগদ্-ব্যাপার।
তাঁরে ভ'জে থাকা ভাল নির্ম্মল আকার ॥
স্থানের অপেক্ষা কিন্তু তাহাতেও রয়।
গুণাগুণ পারে স্থিতি শ্রেষ্ঠ তাই হয় ॥
পতনের শঙ্কা তাহে থাকে না কখন।
সেই স্থিতিলাভে যোগী করেন যতন ॥ ১৯৩

ইতি যোগিসূক্তয়ঃ ॥৭॥

## ৮। অথ সন্ন্যাসিসূক্তয়ঃ।

সংসারে স্বার্থসঞ্চারে ত্যাগ এব বিশিষ্যতে।
গীয়তে ত্যাগিনঃ কীর্ত্তিরত্যাগীহ বিগীয়তে ॥ ১৯৪

স্বার্থময় এ সংসারে ত্যাগই উত্তম।
কীর্ত্তিভাগী হয় ত্যাগী, অত্যাগী অধম ॥ ১৯৪

সর্ব্বথা ত্যাগশীলত্বং ধর্ম্মসর্ব্বস্বমুচ্যতে।
ধর্ম্মেণোন্নীয়তে লোকো নাধর্ম্মাৎ ক্বচিদুন্নতিঃ ॥ ১৯৫

ত্যাগশীলতাই হয় সর্ব্বধর্ম্মসার।
সর্ব্বথা করিবে তাই ধর্ম্মব্যবহার ॥
ধর্ম্ম হ'তে সমুন্নতি লভে সর্ব্বজন।
অধর্ম্মে উন্নতি নাহি লভে কদাচন ॥ ১৯৫

একোঽপি শস্যতে ত্যাগী ন সংসারিশতান্যপি।
বিন্দতে পরমানন্দং ত্যাগিসঙ্গাদ্ধি সাধকঃ ॥১৯৬

শতেক সংসারী হ'তে ত্যাগী এক(ও) ভাল।
ত্যাগিসঙ্গে সাধু লভে আনন্দ নির্ম্মল ॥ ১৯৬

উদগ্রস্য দ্রুমস্যাগ্রং সমারুহ্য প্রসহ্য যঃ।
নিরালম্বঃ পতেৎ তস্মাৎ স হি সন্ন্যাসমর্হতি ॥ ১৯৭

উচ্চ তরু-শির হ'তে হ'য়ে নিরাশ্রয়।
পড়িতে সাহসী সন্ন্যাস-যোগ্য হয় ॥ ১৯৭

ন সন্ন্যাসী জনোঽশ্নীয়াদুত্তমোত্তমভোজনম্।
খাদ্যোৎকর্ষেণ বর্দ্ধেত দুর্দ্দমেন্দ্রিয়লালসা ॥ ১৯৮

উত্তম উত্তম খাদ্য না খাবে সন্ন্যাসী।
ভোগ ইচ্ছা বাড়ে খাদ্যে হইলে বিলাসী ॥ ১৯৮

অভিমানো গৃহস্থস্য শ্লথো মূলকমূলবৎ।
সন্ন্যাসিনঃ পুনরসৌ সুদৃঢ়োঽশ্বত্থমূলবৎ ॥ ১৯৯

গৃহস্থের অহঙ্কার মূলা মত শ্লথ।
সন্ন্যাসীর দৃঢ়, অশ্বত্থের মূল মত ॥ ১৯৯

হস্তাবুদ্যম্য শংসামি সর্ব্বশাস্ত্রাব্ধিমন্থনাৎ।
ভোগাদ্ দুঃখং সুখং ত্যাগাৎ সত্যং সত্যং ন সংশয়ঃ ॥ ২০০

সর্ব্ব শাস্ত্র জলনিধি করিয়া মন্থন।
হস্ত উত্তোলন করি বলি এ বচন ॥
"ভোগে দুঃখ হয়, ত্যাগে হয় সুখোদয়।"
সত্য সত্য এই বাক্য, নাহিক সংশয় ॥ ২০০

**ইতি সন্ন্যাসিসূক্তয়ঃ ॥৮॥**



## ৯। অথ বিবেক-বৈরাগ্যসূক্তয়ঃ।

যাবদেকো বিবেকোঽয়ং জন্তোরন্ত র্ন জায়তে।
ভবাব্ধেস্তীরসান্নিধ্যং তাবদস্তীহ দূরতঃ॥ ২০১

যাবৎ না হয় মনে বিবেক উদয়।
তাবৎ ভবাব্ধিতীর দূরদেশে রয়॥ ২০১

স্থানস্থাঃ সাধবঃ কামং ক্ষমন্তে গন্তুমুন্নতিম্।
যো বিবেকদৃশা যুক্তঃ শ্রেষ্ঠোঽসৌ স্তবতংসতি॥ ২০২

স্থানস্থিত সাধু জন লভে ত উন্নতি।
বিবেকাক্ষি থাকে যার সেই শ্রেষ্ঠ অতি॥ ২০২

বিবেকচক্ষুষা হীনঃ সাধ্বসাধুপরীক্ষণে।
কো নু তাবদবোধান্ধঃ ক্ষমো ভবতু মানবঃ॥ ২০৩

বিবেক চক্ষুতে হীন অন্ধ যে অজ্ঞানে।
সদসৎ চিনিতে সে পারিবে কেমনে? ২০৩

স্বাধীনঃ স্যাদ্ বিশুদ্ধাত্মা সৃষ্টসংসর্গমুৎসৃজেৎ।
বিবেকেঽনুজ্জ্বলত্যন্তঃ সুখং নাত্যন্তিকং ভবেৎ॥ ২০৪

শুদ্ধাত্মা হইয়া সাধু স্বাধীন রহিবে।
সৃষ্ট বস্তু সহ সঙ্গ বর্জ্জন করিবে॥
অন্তরে বিবেক যদি প্রকাশ না হয়।
কেমনে হইবে তবে সুখ অতিশয়? ২০৪

বিজিত্য খলু ষড়্বর্গং বশীকৃত্য মনস্তথা।
স্বৈরং বৈরাগ্যবানেব ধর্ম্মমার্গমবেক্ষতে ॥ ২০৫

ষড়্বর্গ জয় করি, মন করি বশে।
বিরাগী ধর্ম্মের পথে স্বেচ্ছামত পশে ॥ ২০৫

সংসঙ্গত্যন্তিকস্থস্য ভূতস্যৈবার্দ্রদারুণঃ।
স্ত্রীকাঞ্চনরসে শুষ্কে বিবেকাগ্নিঃ প্রদীপ্যতে ॥ ২০৬

সাধুসমাগমরূপী চুল্লীর তলায়।
আর্দ্র কাষ্ঠরূপী জীব যদি প'ড়ে যায় ॥
কামিনী কাঞ্চন রস শুকালে তাহার।
বিবেকাগ্নি জ্ব'লে উঠে প্রবল আকার ॥ ২০৬

কামিনীকাঞ্চনস্নেহ-দুষ্টজীবাত্মপত্রকম্।
বিরক্তি-কঠিনীঘৃষ্টং যোগ্যং স্যাৎ সাধনাঙ্কনে ॥ ২০৭

কামিনী কাঞ্চন স্নেহ পড়িয়া উপরে।
জীব-হৃদি-পত্র যদি দেয় দুষ্ট ক'রে ॥
বৈরাগ্য-চাখড়ি তাহে ঘষা যদি যায়।
সাধনা-অঙ্কনে তবে যোগ্যতা সে পায় ॥ ২০৭

একৈকক্রমতস্ত্যাগো বিষয়াণাং ন মুক্তয়ে।
একদৈবাখিলত্যাগো বিরাগোদয়লক্ষণম্ ॥ ২০৮

মুক্তিহেতু নয়—ক্রমে বিষয় বর্জ্জন।
একবারে ত্যাগই হয় বৈরাগ্য লক্ষণ ॥ ২০৮

বোধস্যোদয়মাত্রেণ সংসারত্যাগকারণম্।
জায়তে যত্তু বৈরাগ্যং তৎ তীব্রমভিধীয়তে ॥ ২০৯
বোধোদয় মাত্রে যাহা সংসার ছাড়ায়।
এ জগতে সে বৈরাগ্যে তীব্র বলা যায় ॥ ২০৯

স্বগৃহেষ্বেব বদ্ধঃ স্যাৎ সংসারী তন্তুকীটবৎ।
বিরাগী তু বহির্গচ্ছেদ্ বলাচ্চিত্রপতঙ্গবৎ ॥ ২১০
গুটীপোকা মত জীব গৃহে বদ্ধ থাকে।
বিরাগী পতঙ্গ মত চ'লে যায় ফাঁকে ॥ ২১০

বান্ধবানাং বিরোধোত্থং বৈরাগ্যং ক্ষণভঙ্গুরম্।
যৎ পুনঃ স্বপ্রবোধোত্থং তচ্চিরায় স্থিরায়তে ॥ ২১১
বন্ধু বান্ধবের সঙ্গে বিরোধ কারণ।
যে বৈরাগ্য জন্মে তাহা থাকে অল্পক্ষণ ॥
আত্মবোধ হ'তে হয় যাহার উদয়।
সে বৈরাগ্য চিরতরে স্থির হ'য়ে রয় ॥ ২১১

যো নীরাগো নিরুদ্বেগঃ স এব হ্যকুতোভয়ঃ।
যস্য নির্বিষয়ং চিত্তং রাজরাজাধিকো হি সঃ ॥ ২১২
নীরাগ উদ্বেগহীন ভয় কোথা পান ?
বিরাগী রাজার(ও) চেয়ে অধিক মহান্ ॥ ২১২

গৃহান্তে শ্রেয়সী ভক্তি র্বৈরাগ্যং চ গৃহাদ্ বহিঃ।
বৈরাগ্যে যদি বন্ধোঽস্তি—ততো নাস্তি বিড়ম্বনা ॥ ২১৩
গৃহে ভক্তি, বাহিরে বৈরাগ্যই সাধনা।
বৈরাগ্যে বন্ধন হওয়া বড় বিড়ম্বনা ॥ ২১৩

গৃহস্থস্যাপি বৈরাগ্যং যোগ্যং শ্রেয়স্করং চ তৎ
কিন্তু তত্রানুরাগশ্চেদ্ দোষস্তত্র মহান্ ভবেৎ ॥ ২১৪

গৃহীরও বৈরাগ্য হয় যোগ্য শুভকর।
বড় দোষ কিন্তু—অনুরাগে দিলে ভর ॥ ২১৪

উপপত্নীপ্রযত্নী যঃ ক্ক বৈরাগ্যমবৈতু সঃ।
ন হি নিম্বতরোঃ কীটঃ শর্করাস্বাদপণ্ডিতঃ ॥ ২১৫

উপপত্নীতেই যার লেগে থাকে মন।
কেমনে বৈরাগ্য সুখ বুঝিবে সে জন ?
যে কীট সতত করে নিম্ববৃক্ষে বাস।
কেমনে চিনির স্বাদ পাবে সে দুরাশ ? ২১৫

তিষ্ঠন্তি কাষ্ঠসদৃশাঃ কীকসানাং হি রাশয়ঃ।
শুষ্কঘাসসমাঃ কেশা ইত্যাবেশাদুদাসিতা ॥ ২১৬

কাষ্ঠসম অস্থিরাশি, তৃণসম কেশ।
এরূপ ভাবিলে আসে বৈরাগ্য-আবেশ ॥ ২১৬

অস্থিমাংসমলমূত্রপূরিতং
পাত্রমেতদিতি গাত্রমাত্মনঃ।
যো বিচারয়তি নিত্যমাত্মবান্
নাগ্রহো ভবতি তস্য বিগ্রহে ॥ ২১৭

অস্থি মাংস মলমূত্র-পাত্রের সমান।
বিচারি যে দেখে সদা নিজ দেহখান ॥
ঘৃণার আস্পদ এই আপন বিগ্রহে।
সে বিবেকী মানবের আগ্রহ না রহে ॥ ২১৭

বিবেকবৈরাগ্যহরিদ্রয়ার্দ্রং
নিরন্তরং যঃ কুরুতে শরীরম্ ।
স এব সংসারসমুদ্রমগ্নো
ভবেদ্ রিপুগ্রাহগণান্ন বিগ্নঃ ॥ ২১৮

বিবেক-বৈরাগ্যরূপ হলুদ মাখিয়া ।
সংসার সাগরে থাকে যে জন ডুবিয়া ॥
থাকিলেও তাহে রিপু জলচরগণ ।
তাহা হ'তে ভয় কভু না পায় সে জন ॥ ২১৮

সর্ব্বৈর্হপ্যাতিক্রম্যা হি দুঃখসেতুং
যান্তি স্ম সন্তঃ কিল ধর্ম্মরাজ্যম্
শয্যাসুখং কস্যচিদেব নাসী-
দিতি প্রবর্ত্তেত নতো ন তূচ্চঃ ॥ ২১৯

সকলে দুঃখের সেতু অতিক্রম ক'রে ।
পূর্ব্বে গিয়াছেন ধর্ম্ম-রাজ্যের ভিতরে ॥
শয্যাসুখ তাঁহাদের কাহার(ও) না ছিল ।
উচ্চতা ত্যজিয়া তাই—নীচ হ'য়ে চল ॥ ২১৯

শাস্ত্রৈশ্চ কশ্চিদ্ গুরুভিশ্চ কশ্চিৎ
স্ত্রীভিশ্চ কশ্চিৎ পশুবদ্ধি বদ্ধঃ ।
যঃ স্যাদ্ বিবেকী সবিচারশক্তিঃ
স এব লোকে প্রকৃতো মনুষ্যঃ ॥ ২২০

শাস্ত্রজালে কেহ, কেহ গুরুর বচনে।
পশুসম বদ্ধ কেহ কামিনী কাঞ্চনে॥
প্রকৃত মনুষ্য কিন্তু সেই জন হয়।
বিবেক বিচার যার অন্তরেতে রয়॥ ২২০

ইদং মনঃ কামমহো মহোর্জ্জিতং
ধৃতং তু ধীরেণ শরীরপিঞ্জরে।
ধ্রুবং নিহন্যেত তদেতদেকলং
চলং চ বার্য্যেত বিবেকশঙ্কুনা॥ ২২১

মহাবলশালী বটে মানবের মন।
শরীর-পিঞ্জরে কিন্তু করিয়া ধারণ॥
অসহায় তায় ধীর পারে বিনাশিতে।
বিবেক-অঙ্কুশে পারে শান্তও করিতে॥ ২২১

ধাত্রীব পুত্রানিহ জীবসংহতিঃ
প্রপালয়ন্ত্যপ্যধিকারবর্জ্জিতা।
বিবেকবৈরাগ্যমৃতে শ্রুতৈরলং
নালং চ ধর্ম্মাধিগমায় মানবঃ॥ ২২২

ধাত্রীসম জীব করে সন্তান পালন।
কিন্তু তার অধিকারী নহে সে কখন॥
বিবেক বৈরাগ্য বিনা শাস্ত্রে কিবা হয়?
ধর্ম্মলাভে কোন জন সমর্থ তো নয়॥ ২২২

বিবেকবৈরাগ্যযুগানুগাত্মনো
বিপশ্চিতো নিশ্চিতমস্তি সদ্গতিঃ ।
স কামমর্থং চ জিঘাংসুরঙ্কুরৈঃ
স্ত্রিয়ঃ শ্রিয়শ্চৈব বিমুচ্য মুচ্যতে ॥ ২২৩

বিবেক বৈরাগ্যযুগ অনুবৃত্তি ফলে ।
নিশ্চয় উত্তম গতি সাধকের মিলে ॥
সমূলে সে অর্থকামে করিতে বিনাশ ॥
কামিনী কাঞ্চন ত্যজি ত্যজে ভবপাশ ॥ ২২৩

বিবেকমাহুঃ সদসদ্বিচারণাং
বিরাগিতামর্থবিতৃষ্ণতাং বিদুঃ ।
ন কামিনীকাঞ্চনবর্জ্জনং বিনা
কদাপি সংজায়ত আত্মদর্শনম্ ॥ ২২৪

সদসদ্ বিচারের বিবেক এ নাম ।
অর্থে অনিচ্ছার হয় বৈরাগ্য আখ্যান ।
কামিনী কাঞ্চনে নাহি করিলে বর্জ্জন ।
কখনও নাহি হয় আত্মদরশন ॥২২৪

ইতি বিবেকবৈরাগ্যসূক্তয়ঃ ॥৯॥

## ১০। অথ নামসূক্তয়ঃ।

সংসারসর্পদষ্টানাং হরের্নাম মহৌষধম্।
সাধনান্তরমন্যত্র কলৌ নামৈব সাধনম্ ॥ ২২৫

সংসারসর্পেতে করে যাহারে দংশন।
শ্রীহরির নাম তার ঔষধ পরম ॥
অন্যকালে আছে অন্য সাধনা বিধান।
কলিকালে হরিনাম(ই) সাধন প্রধান ॥ ২২৫

কলাবন্নগতপ্রাণাঃ প্রাণিনোহল্পমনোবলাঃ।
নামৈব সাধনং তেষাং সংসারব্যাধিনাশনম্ ॥ ২২৬

কলিকালে প্রাণিগণ অন্নগত প্রাণ।
একালে মনের বল(ও) অল্প পরিমাণ ॥
অবস্থার অনুরূপ ব্যবস্থা এখন।
ভবরোগহারি হরি-নামই সাধন ॥ ২২৬

যথা কলিযুগো রোগো হরের্নাম তথৌষধম্।
ভক্তি শ্রেয়স্করং নৃণাং সুলভং সুফলপ্রদম্ ॥ ২২৭

কলিকালরূপী যথা এই মহাব্যাধি।
সুখলভ্য হিতকর তথা নামৌষধি ॥ ২২৭

ইহাবিশ্বাস্যনিশ্বাসমাত্রমূলধনে জনে।
সর্ব্বদা ভগবন্নাম্নি লয়যোগো বিধীয়তাম্॥ ২২৮

অবিশ্বাস যোগ্য এই নিশ্বাস কেবল।
সংসার প্রান্তরে হয় পথের সম্বল॥
অতএব সর্ব্বদাই ঈশ্বরের নামে।
লয় যোগ করা সমুচিত মন-প্রাণে॥ ২২৮

বপেন্নামহলাকৃষ্টে দেহক্ষেত্রে জপাঙ্কুরম্।
নৈষ স্যান্নিষ্ফলোঽশেষমাশুষ্কেঽপি ভবার্ণবে॥ ২২

নামরূপ হলাকৃষ্ট দেহক্ষেত্র মাঝে।
উপ্ত ভাবে যদি জপ-অঙ্কুর বিরাজে॥
পূর্ণভাবে ভবার্ণব যদিও শুকায়।
তবু এতে বিফলতা দেখা নাহি যায়॥ ২২৯

প্রায়শ্চিত্তং কৃতং বিত্তৈঃ পাপানাং পাপনোদনম্
তদ্ঘৃণাত্রৌষধং বিষ্ণোঃ পূজা নাম্নাং চ কীর্ত্তনম্॥

প্রায়শ্চিত্ত কর যদি বিত্ত করি ব্যয়।
তাহাতে চিত্তের পাপ ক্ষয় নাহি হয়॥
পাপের ঔষধ- —পাপে ঘৃণা প্রদর্শন।
বিষ্ণুপূজা আর তাঁর নাম সংকীর্ত্তন॥ ২৩০

আহেয়ী নাম সা জিহ্বা বক্ত্রগর্ত্তবিবর্ত্তিনী।
রামনামগুণগ্রাম-জাপতো যা পরাঙ্মুখী॥ ২৩১

রামনাম গুণগানে যে জিহ্বা বিরত।
সর্পজিহ্বা সম তাহা মুখগর্ত্তগত॥ ২৩১

ন চেদ্ ভগবতি প্রেম জিহ্বায়াং চ ন নাম চেৎ।
তন্নরত্বং পশুত্বং হি তজ্জন্ম চ নিরর্থকম্॥ ২৩২

ঈশ্বরে থাকে না যার প্রেম —মুখে নাম।
বৃথা তার নরজন্ম—সে পশুসমান॥ ২৩২

যচ্চিত্তং ন দ্রবীভূতং হরের্নামগুণশ্রবাৎ।
তদ্ বজ্রং ভেকজিহ্বাসৌ যা তজ্জাপপরাঙ্মুখী॥ ২৩৩

সে চিত্ত তো বজ্র—হরিনামে যে না গলে।
সে জিহ্বা তো ভেকজিহ্বা, নাম যে না বলে॥ ২৩৩

জ্ঞানতোঽজ্ঞানতো বাপি ভ্রমাদ্বা নাম ভাবয়ন্।
লভেতৈব ফলং তুল্যং স্পৃশন্নিব হুতাশনম্॥ ২৩৪

জ্ঞানে বা অজ্ঞানে ভ্রমে নাম যদি ভাব।
হুতাশনস্পর্শ সম হবে তুল্য লাভ॥ ২৩৪

ভাবভেদে হরের্নাম্নাং হিতং শ্রবণকীর্ত্তনম্।
যথৌষধানাং রুগ্‌ভেদে পথ্যং মর্দ্দনভক্ষণম্॥ ২৩৫

ভাবভেদে শ্রীহরির নাম বিচারণ।
শ্রবণ কখন ভাল কখন কীর্ত্তন॥
রোগ ভেদে ঔষধের পথ্যতা কারণ।
মর্দ্দন কখন যথা কখন ভক্ষণ॥ ২৩৫

গৃহ্ণন্নেব হরের্নাম নরস্তরতি সংসৃতিম্।
পতন্নেব সুধাকুণ্ডে মৃত্যুমত্যেতি মানবঃ॥ ২৩৬

হরিনাম লইলেই সংসার নিস্তার।
সুধাকুণ্ডে পড়িলেই মৃত্যুর ওপার॥ ২৩৬

ত্বঙ্কারাহঙ্কারময্যা রজ্জ্বা বদ্ধা হি সংসৃতিঃ।
নামাবলম্বিনো বিষ্ণো র্নো পুনর্বন্ধনাদ্ ভয়ম্॥ ২৩৭
তুমি-আমিরূপ রজ্জু বাঁধা এ সংসার।
হরিনাম নিলে কোথা বন্ধভয় আর॥ ২৩৭

অণুমাত্রেণ নাম্নাপি পাপভারো নিরস্যতে।
স্মরণং হরিনাম্নো হি পতিতোদ্ধারকারণম্॥ ২৩৮
অল্প হরিনামও হরে পাপ অগণন।
হরিনামস্মৃতি পাপি-উদ্ধার কারণ॥ ২৩৮

যস্য নামধনং নাম কামং বিদ্যেত সন্নিধৌ।
তং নিত্যমুপতিষ্ঠেতে ঋদ্ধিসিদ্ধী বশংগতে॥ ২৩৯
শ্রীহরির নাম ধন থাকে যার কাছে।
ঋদ্ধি সিদ্ধি বশ হ'য়ে ঘুরে তার পাছে॥ ২৩৯

হরের্নাম্না কৃপাং তস্য প্রাপ্তস্যাস্তি স্বরূপতা।
ন বিদ্যাবিত্তমানানাং বিদ্যতেঽত্র প্রয়োজনম্॥ ২৪০
হরিনামে পেয়ে তাঁর করুণা অপার।
সাধুজন লাভ করে স্বরূপতা তাঁর॥
এতে তার বিদ্যাবুদ্ধি মান কিম্বা ধন।
এ সবের কিছু নাহি হয় প্রয়োজন॥ ২৪০

নাম্নঃ শ্রবণমাত্রেণ শরীরং বিমলায়তে।
যত্রাস্য ব্যভিচারঃ স্যাদ্ ভেষজং তত্র কীর্ত্তনম্॥ ২৪১
নাম শোনা মাত্র হয় দেহ নিরমল।
না হ'লে ঔষধ তার কীর্ত্তন কেবল॥ ২৪১

ন কলিঃ প্রবিশেৎ তত্র যত্র সংকীর্ত্তনং হরেঃ।
শার্দ্দূলাক্রীড়ভূমৌ কিং ফেরুঃ ফরফরায়তে ॥ ২৪২
কীর্ত্তনের স্থলে কলি প্রবেশিতে নারে।
শৃগাল কি সিংহ-পাশে প্রবেশিতে পারে? ২৪২

কীর্ত্তনং ভগবন্নাম্নো মনোদেহবিশোধনম্।
ধর্ম্মমূলং হি বিশ্বাসঃ পাপমূলং চ সংশয়ঃ ॥ ২৪৩
দেহ মন শুদ্ধ করে নাম সংকীর্ত্তন।
বিশ্বাস, সংশয়—ধর্ম্ম, পাপের কারণ ॥ ২৪৩

নামশ্রবণমাত্রেণ যস্যাশ্রু স্রবতি স্বয়ম্।
তস্যৈবোপাসনা পূর্ণা স হি পূর্ণমনোরথঃ ॥ ২৪৪
নাম শুনিলেই স্বতঃ অশ্রু ঝরে যার।
তার(ই) পূর্ণ উপাসনা, মনোরথ আর ॥ ২৪৪

জিহ্বাগ্রে বর্ত্ততে যস্য হরিরিত্যক্ষরদ্বয়ম্।
কিং কুরুক্ষেত্রকাশ্যাদিতীর্থৈরস্য প্রয়োজনম্ ॥ ২৪৫
"হরি" এই দু'অক্ষর জিহ্বাগ্রে যাহার।
কুরুক্ষেত্র কাশী আদি তীর্থে কি তাহার? ২৪৫

রামনামজপাল্লোকো জায়তে পুণ্যবান্ সুখী।
নাম্নশ্চাস্য জপালস্যাচ্চিরায়ৈব বিনশ্যতি ॥ ২৪৬
রামনাম জপে লোক পুণ্যবান্ সুখী হয়।
সে জপে অলস হ'লে চিরতরে পায় লয় ॥ ২৪৬

কাশ্যাং বাসাৎ তনূত্যাগাৎ তথা কাশীপ্রয়াগয়োঃ।
যৎফলং লভ্যতে তদ্ধি রামনামানুরাগতঃ ॥ ২৪৭

কাশীবাসে কিম্বা কাশী প্রয়াগে মরণে।
যে ফল, সে হয় রাম নামে রতিগুণে ॥ ২৪৭

যথা বীজময়ী ভূমিরাকাশস্তারকাময়ঃ।
সর্ব্বধর্ম্মময়ং তদ্বদ্ রামনামেতি নিশ্চিতম্ ॥ ২৪৮

ভূমি যথা বীজময়ী, নভঃ তারাময়।
সর্ব্বধর্ম্মময় তথা রামনাম হয় ॥ ২৪৮

সর্ব্বামঙ্গলপাপান্তং সর্ব্বকল্যাণদায়কম্।
বেদাদিগীতং তন্নাম নিত্যং জপতি শঙ্করঃ ॥ ২৪৯

সর্ব্বাশুভপাপহারী সর্ব্বশুভকর।
বেদোক্ত সে নাম নিত্য জপেন শঙ্কর ॥ ২৪৯

নানাবস্থজনাকীর্ণে নানাসাধনসঙ্কুলে।
রামনামৈব দীনস্য জগত্যেকা গতির্মতা ॥ ২৫০

নানা লোকে আছে নানা সাধনা ও মতি।
এ জগতে রামনাম(ই) দরিদ্রের গতি ॥ ২৫০

রামনাম্না নৃসিংহেন হিরণ্যকশিপোঃ কলেঃ।
প্রহ্লাদো জাপকো ভক্তঃ শক্তঃ স্যাদবদারণে ॥ ২৫১

কলিকালরূপী রহে হিরণ্যকশিপু।
প্রহ্লাদ জাপক ভক্ত, তাহার সে রিপু ॥
রামনাম নৃসিংহে সে প্রসন্ন করিয়া।
দিতে পারে তারে বিদারণ করাইয়া ॥ ২৫১

রামনাম সুধাধাম কামং সেবকরোচকম্।
কথং নামাত্র ভক্তানাং বৈমুখ্যমুপজায়তাম্ ॥ ২৫২
রামনাম সুধাধাম ভক্তরুচিকর।
বিরক্ত হইবে কেন ভক্ত তার'পর ॥ ২৫২

কুসংসর্গং পরিত্যজ্য রামনাম সদা জপেৎ।
রামনামজপাদাশু জন্ম সার্থকতাং ব্রজেৎ ॥ ২৫৩
কুসংসর্গ ত্যজি কর রামনামে মন।
সে নাম জপিলে হবে সার্থক জনম ॥ ২৫৩

অত্র সংসারবিপণৌ পাণৌ নামধনং কুরু।
মহাপথস্য পাথেয়মাদেয়মধুনৈব হি ॥ ২৫৪
এ সংসার-হাটে আসি লহ নামধন।
পথের সম্বল আজি করহ গ্রহণ ॥ ২৫৪

জগতীহ দ্বয়ং কার্য্যং দানং চ হরিনাম চ।
অন্তকালে সহায়ত্বং বরাটোঽপি ন গচ্ছতি ॥ ২৫৫
দান আর হরিনাম জগতে করিবে।
অন্তকালে কড়িটীও সঙ্গে না যাইবে ॥ ২৫৫

নাম সত্যং জগন্মিথ্যা মহাসত্যমিদং বচঃ।
অতো ভগবতো নিত্যং নামমাত্রং সমাশ্রয় ॥ ২৫৬
সত্য জেনো নাম সত্য, বিশ্ব সত্য নয়।
নিত্য হরিনাম(ই) তাই করহ আশ্রয় ॥ ২৫৬

নিদ্রা হি লক্ষণং মৃত্যোরুত্তিষ্ঠোত্তিষ্ঠ জাগৃহি।
হিত্বান্যদৌষধং ভুঙ্ক্ষ্ব নামামৃতরসায়নম্॥ ২৫৭
নিদ্রা তো মৃত্যুর চিহ্ন, উঠ উঠ জাগো।
অপর ঔষধ ছাড়ি নামামৃত ভোগো॥ ২৫৭

পিপীলিকাক্রমস্যাপি শব্দোঽস্য শ্রুতিগোচরঃ।
তদুচ্চৈর্বাথবা নীচৈর্যথেচ্ছং হরিমাহ্বয়েৎ॥ ২৫৮
পিপীলিকাপদশব্দ··· তাও তাঁর কাণে যায়।
অতএব উচ্চে নীচে যথা ইচ্ছা ডাক তাঁয়॥ ২৫৮

নাম্নো বলাবলেপেন মা সাধুঃ পাপমাচরেৎ।
সিদ্ধৌষধমপি প্রাপ্য কো ঽপথ্যং নিষেবতে॥ ২৬৯
নামের বলেতে সাধু পাপ না করিবে।
মহৌষধ পাইলে কি অপথ্য সেবিবে? ২৫৯

নিত্যং ত্বমিতি শব্দেন হতং তাবদহং পদম্।
সর্ব্বং ত্বন্নাম্নি লীনং হি তৎ ত্বং সর্ব্বত্র ভাসি মে॥ ২৬০
নিত্য "তুমি" শব্দে "আমি" পেয়ে গেছে লয়।
তব নামে সব লীন সবই তোমা-ময়॥ ২৬০

পশ্যাম্যাত্মানমেবাহমাত্মনৈবান্তরাত্মনি।
অদৃশ্যং দৃশ্যতে নৈব নামৈবাত্মেতি চিন্ত্যতে॥ ২৬১
অন্তরাত্মা মাঝে হেরি আত্মায় আপনি।
অদৃশ্য না দেখা যায় নামই আত্মা মানি॥ ২৬১

হৃদয় রামমনুস্মর নির্গুণং
নয়ন পশ্য গুণান্বিতমেব তম্।
রসন তস্য চ নাম জপানিশং
বসতি তেন সদা স তবান্তরে ॥ ২৬২

হৃদয় নির্গুণ রামে কর রে স্মরণ।
সগুণ ভাবেতে তারে দেখ রে নয়ন ॥
রসনা তাহার নাম জপ বারে বারে।
তা হ'লে থাকিবে সদা সে তব অন্তরে ॥ ২৬২

মন্যে নৃণাং নামপরায়ণানাং
সোঽয়ং লয়ঃ শ্রীহরিপাদপদ্মে।
অঙ্গারসঙ্গাদপি যত্র মিষ্ট-
মিষ্টং হি জিহ্বৌষ্ঠমবৈতি ভাবম্ ॥ ২৬৩

নীরস নিকৃষ্ট অঙ্গারের(ও) সঙ্গলাভে।
মিষ্ট যত ইষ্ট যাহে ওষ্ঠ জিহ্বা ভাবে ॥
নামপরায়ণ মানবের মনে হয়।
শ্রীহরির পাদপদ্মে এই মাত্র লয় ॥ ২৬৩

শ্রীরামনামস্মৃতিসংশ্রুতিভ্যাং
প্রেমাশ্রুপাতঃ পুলকোদয়েন।
ন যস্য দেহস্য ভবেৎ ততঃ কিং
ভস্মাস্তু তদ্দেহমনর্থগেহম্ ॥ ২৬৪

রাম নাম স্মরিয়া বা করিয়া শ্রবণ।
পুলকে প্রেমাশ্রু যার না হয় পতন॥
সে দেহ হইতে হায়---কি হইবে কাজ।
অনর্থ মন্দির সেটা ভস্ম হোক আজ॥ ২৬৪

অঙ্কস্বরূপং কিল রামনাম
শূন্যং ততঃ সাধনমন্যদুক্তম্।
শূন্যেঽঙ্কমূলে দশধা ফলায়
বিনাঙ্কমেতেন ফলং ন কিঞ্চিৎ॥ ২৬৫

অঙ্কের সমান হয় শ্রীরামের নাম।
অন্যান্য সাধন হয় শূন্যের সমান॥
অঙ্কমূলে শূন্য দেয় দশগুণ ফল।
অঙ্কশূন্য শূন্য গুলা বৃথাই কেবল॥ ২৬৫

কপীশ্বরশ্চাথ বিভীষণশ্চ
জটায়ুপক্ষী চ তথা মুমূর্ষুঃ।
রামে যথা প্রেমরসং চকার
সোঽয়ং তথাস্তাং মম তস্য নাম্নি॥ ২৬৬

মহাবীর হনূমান্ আর বিভীষণ।
জটায়ুবিহঙ্গ তথা আসন্ন-নিধন॥
ভক্তিভরে প্রেম যথা ক'রেছিল রামে।
সেইরূপ প্রেম মোর হ'ক তাঁর নামে॥ ২৬৬

সত্যাত্মনঃ কামদুঘস্য নিত্য
মনন্তভাবস্য চ সত্যনাম্নঃ।
প্রগে প্রগেয়ং পরমাত্মনোঽস্য
নাম প্রণম্য শ্রুতিপুণ্যমিষ্টম্ ॥ ২৬৭

সত্যাত্মা অভীষ্টদাতা পরম ঈশ্বর।
সত্যনামা অন্তহীন ভাবের আকর ॥
প্রাতে উঠে শ্রুতিপুণ্য তাঁর ইষ্ট নাম।
গান করা সমুচিত করিয়া প্রণাম ॥ ২৬৭

ন চেতনা চেদিহ দেহিনাং স্থিতা
বৃথা পশূনামিব দেহধারণম্।
ঋতং হরের্নাম কৃতং মুখে ন চে-
দিহ ধ্রুবং ভস্ম পদং করিষ্যতি ॥ ২৬৮

দেহীর অন্তরে যদি না থাকে চেতন।
পশু সম বৃথা তার সে দেহ ধারণ ॥
সত্য হরিনাম যদি মুখে না করিবে।
ঐ মুখে ছাই তবে নিশ্চয় পড়িবে ॥ ২৬৮

কথমপি পতিতশ্চেদস্তি পীযুষকুণ্ডে-
ভজতি তদমরত্বং হন্ত মর্ত্ত্যোঽপি তূর্ণম্।
কলয়তি যদি লোকঃ শ্রদ্ধয়া হেলয়া বা
ফলয়তি হরিনাম শ্রেয় এব প্রকামম্ ॥ ২৬৯

সুধাকুণ্ডে কোন(ও)রূপে যদি প'ড়ে যায়।
অচিরে মানব তথে অমরতা পায় ॥
হেলায় শ্রদ্ধায় যদি করে হরিনাম।
তবে লোক লভে তাহে অশেষ কল্যাণ ॥ ২৬৯

অন্তর্নামবিহীনতা যদি বৃথা মালা গলালম্বিতা
ব্যর্থো মন্ত্রজপঃ শ্রুতশ্রুতিরথো শঙ্খাদিবিধ্মাপনম্।
কাশীবাস উপোষণং ব্রতরতির্ভাগীরথীসেবনং
ব্যর্থং স্যাৎ তিলকপ্রকল্পনমপি ক্রূরে যমে শাসতি ॥ ২৭০

অন্তরেতে হরিনাম যদি নাহি রয়।
তবে হায় গলে ঝুলা মালায় কি হয় ॥
বৃথা মন্ত্রজপ, বৃথা বেদ অধ্যয়ন।
বৃথাই বৃথাই তবে শঙ্খাদি বাদন ॥
কাশীবাস, উপবাস বৃথা ব্রতরতি।
কিবা ফল হয় তবে সেবি ভাগীরথী ॥
সুদীর্ঘ তিলক ফোঁটা সে তো বিড়ম্বন।
শাসন-আসনে আছে যম যে ভীষণ ॥ ২৭০

ইতি নামসূক্তয়ঃ ॥ ১০ ॥



## ১১। অথ হরিস্মৃতিস্মৃক্তয়ঃ।

স্মর্য্যতে হরিরেবাস্য প্রতিমূর্ত্তিপ্রদর্শনাৎ।
স্মারকং হি স্বরূপস্য প্রতিরূপনিরূপণম্॥ ২৭১

হরিমূর্ত্তি হেরি হয় হরির স্মরণ।
স্বরূপ স্মারক প্রতিমূর্ত্তি দরশন॥ ২৭১

ভগবদ্ভক্তসংসর্গাৎ স্মর্য্যতে ভগবৎকথা।
ব্যবহারাজীবিসঙ্গাদ্ ব্যবহারকথা যথা॥ ২৭২

হরিভক্তসঙ্গে মনে জাগে হরিকথা।
উকীলের সঙ্গে বৈষয়িক কথা যথা॥ ২৭২

শ্রীহরেঃ স্মরণং নূনং দুঃখহারি সুখাবহম্।
স্মর্ত্তব্যোঽসৌ তথা যেন তত্রৈবালীয়তে মনঃ॥ ২৭৩

দুঃখহর সুখকর শ্রীহরিস্মরণ।
সেরূপে স্মরিবে যাতে লীন হয় মন॥ ২৭৩

যো নাম স্মরতীশস্য রাজ্ঞোঽপি স মহত্তরঃ।
নিষ্কামং যঃ স্মরত্যেতন্নূনং সর্ব্বোত্তমো হি সঃ॥ ২৭৪

রাজার ও সে বড় যেই স্মরে হরিনাম।
সেই শ্রেষ্ঠ, যে স্মরে তা হইয়া নিষ্কাম॥ ২৭৪

কামং কামীব সততং দেবমেকমনাঃ স্মরেৎ।
অষ্টস্বু প্রহরেষ্বেকং নিমেষং চ ন বিস্মরেৎ॥ ২৭৫

কামী কামসম, স্মর একমনে হরি।
দিবারাত্রে নিমেষও থেকো না বিস্মরি॥ ২৭৫

শরীরং সুস্থিরং যত্র স্থিরং বাঙ্মনসং তথা।
তদেব প্রকৃতং প্রোক্তং শ্রীহরেঃ স্মরণং পরম্ ॥ ২৭৬

দেহ যাহে স্থির হয়, স্থির বাক্য মন।
তাহাই প্রকৃত জেনো হরির স্মরণ ॥ ২৭৬

যো হি সাংসারিকান্ বিঘ্নানতিক্রম্যেশ্বরং স্মরেৎ।
মানুষঃ সোঽন্যচর্চ্চাকৃদনাত্মজ্ঞঃ পুনঃ পশুঃ ॥ ২৭৭

মানুষ সংসার-বিঘ্ন ত্যজি হরি স্মরে।
আত্মজ্ঞানশূন্য পশু পরচর্চ্চা করে ॥ ২৭৭

মা কার্ষীর্বচসা কিঞ্চিচ্চেতসা চেশ্বরং স্মর।
বহির্যবনিকাপাতং কৃত্বান্তঃপটমুৎক্ষিপ ॥ ২৭৮

কিছু না বলিয়া হরি স্মর মন দিয়া।
অন্তরের পর্দ্দা খোল বাহির ঢাকিয়া ॥ ২৭৮

ক্ষুধায়াং কিঞ্চিদাহার্য্যং বিতীর্য্য স্মর্য্যতাং হরিঃ।
ক্ষুধা হি ভজনং হন্তি ভোজনং কুক্কুরী যথা ॥ ২৭৯

ক্ষুধায় আহার দিয়া স্মরিবে শ্রীহরি।
ভজন সে নাশে, যথা ভোজন কুক্কুরী ॥ ২৭৯

স্মৃতিরৈশী বিপৎকালে সম্পৎকালে চ বিস্মৃতিঃ।
সা স্মৃতির্যদি সম্পত্তৌ বিপত্তৌ পতনং কুতঃ ॥ ২৮০

বিপদে হরির স্মৃতি, সম্পদেতে ভ্রম।
সম্পদে স্মরিলে কোথা বিপদে পতন ? ২৮০

মা বিস্মর হরিং মুগ্ধ তদ্দিনং চিন্তয়ান্তিমম্।
নাবর্ত্তেত পুনঃ কালঃ সোঽয়ং সম্প্রতি যাতি যঃ ॥ ২৮১

মোহবশে হরিকে না হবে বিস্মরণ।
শেষের সে দিন তুমি কর না স্মরণ ॥
এই যে সময় তুমি করিতেছ ব্যয়।
আসিবে না কখনও পুনঃ এ সময় ॥ ২৮১

ধিগেতন্মে মনোঽবাধ্যং হরিস্মৃতিপরাঙ্মুখম্।
ধ্রুবং দণ্ডধরাদেতচ্চণ্ডং দণ্ডমবাপ্স্যতি ॥ ২৮২

হরিস্মৃতি বিমুখ এ মনে ধিক্ মম।
নিশ্চয় এ যমদণ্ড ভুঞ্জিবে বিষম ॥ ২৮২

দুঃখং মে স্বাগতং ভূয়াদ্ হরিস্মৃতিকরং হি তৎ।
ধিক্ সুখং বিস্মৃতির্যত্র মুষ্ণাতি বত জীবিতম্ ॥ ২৮৩

হ'ক মম দুঃখ, যা'তে হরিস্মৃতি আসে।
সুখে ধিক্, সে যে ভুলাইয়া আয়ু নাশে ॥ ২৮৩

স্মৃত্বৈকবারমিহ চেন্ন লভেত দেবং
চেতো ন হীশ্বরবিহীনমিতি প্রবোধ্যম্।
নাপ্নোতি রত্নমিহ চেৎ সকৃদেব মগ্নো-
রত্নাকরো ভবতি কিং নন্নু রত্নহীনঃ ॥ ২৮৪

বারেক স্মরিয়া যদি হরি না লভিবে।
চিত্ত হরিহীন বলি কভু না ভাবিবে ॥
এক ডুবেতেই যদি না মিলে রতন।
রত্নাকর রত্নহীন ভেবো না কখন ॥ ২৮৪

**ইতি হরিস্মৃতিসূক্তয়ঃ ॥১১॥**

# ১২। অথ ভক্তিস্মৃক্তয়ঃ।

পরম প্রেমরূপা হি ভক্তিঃ স্বাভীষ্টদৈবতে।
ঈশ্বরস্যানুগত্যং বা ভক্তির্বাক্‌কায়মানসৈঃ ॥ ২৮৫

ভক্তি তো পরম প্রেম নিজ ইস্টদেবে।
কিম্বা ঈশ্বরের আনুগত্য সর্ব্বভাবে ॥ ২৮৫

সন্তত্যা শ্রদ্ধয়া ভক্তিজিজ্ঞাসা ভক্তিকারণম্।
সূত্রাদ্যৈর্নারদাদীনামপি ভক্তি র্ন লভ্যতে ॥ ২৮৬

ভক্তির জিজ্ঞাসা সদা শ্রদ্ধার সহিত।
ভক্তির ইহাই আছে কারণ বিহিত ॥
'নারদীয় ভক্তিসূত্র' ইত্যাদি পড়িলে।
দুর্ল্লভ এ ভক্তিধন কভু নাহি মিলে ॥ ২৮৬

অতীবাত্মীয়তাবোধো ভক্তিঃ প্রেমানুবন্ধিনী।
জগন্নাথোঽপি গোপীভির্গোপীনাথীকৃতো যয়া ॥ ২৮৭

প্রেমযুক্ত ভক্তি সেই, অতি নিজ বোধ যায়।
জগন্নাথ(ও) গোপীদের গোপীনাথ হন তায় ॥ ২৮৭

ভক্তিপ্রেমোপদেশার্থমীশ্বরো মানুষায়তে।
ভক্তিস্তু নারদীয়ৈব শ্রেষ্ঠা সারবতী কলৌ ॥ ২৮৮

ভক্তি প্রেম শিখাইতে হরি নর হয়।
কলিতে নারদভক্তি শ্রেষ্ঠ সারময় ॥ ২৮৮

অবতারসমাকারে ভূতমাত্রেঽপি রূপতঃ।
তদ্ভক্তিরিব যা ভক্তিঃ সা ভক্তিঃ প্রকৃতা স্মৃতা॥ ২৮৯
অবতার মত হেরি জীবের আকৃতি।
তাঁর তুল্য ভকতিই প্রকৃত ভকতি॥ ২৮৯

যা নাম জ্ঞানকর্ম্মাদি-ব্যবধানবিবর্জ্জিতা।
অহৈতুক্যা তয়া ভক্ত্যা লভ্যতে ভগবানিহ॥ ২৯০
যাতে নাহি জ্ঞান কর্ম্ম-আদি ব্যবধান।
অহেতু সে ভক্তি, তাহে মিলে ভগবান্॥ ২৯০

ভক্তি বৈ ভবতি প্রাণা একাগ্রো ভক্তিমাচরেৎ।
ভক্ত্যাদ্যৈঃ ক্ষীয়তাং দেহঃ কর্ম্মভিঃ পারমার্থিকৈঃ॥ ২৯১
ভক্তিই তো প্রাণ—তাহে হও একমন।
ভক্তি আদি শুভকর্ম্মে কাটাও জীবন॥ ২৯১

সদ্ভাবোদ্ভাবিতা ভক্তিরপ্যসাধ্যবিধায়িনী।
শক্তির্ভক্তিস্তথা মুক্তিঃ সদ্ভাবাদেব জায়তে॥ ২৯২
সদ্ভাবের ভক্তি করে অসাধ্য সাধন।
সদ্ভাবেই শক্তি ভক্তি মুক্তির জনম॥ ২৯২

ভক্তের্মাহাত্ম্যমতুলমলং মানধনাদিভিঃ।
পৃথ্বীরাজ্যমপি প্রাজ্যমৈশ্বর্য্যঞ্চ ন তৎসমম্॥ ২৯৩
অতুল্যমহিমা ভক্তি, বৃথা ধন মান।
সাম্রাজ্য ঐশ্বর্য্য নহে তাহার সমান॥ ২৯৩

ব্যাপৎপতিতমপ্যেতদ্ ভক্তিবীজং ন হীয়তে।
বিষ্ঠানিষ্ঠমপি স্বর্ণং স্বল্পমূল্যং ভবেন্নু কিম্ ॥ ২৯৪

বিপদে প'ড়েও ভক্তি-বীজ না শুকায়।
মলে পড়া সোণার কি মূল্য কমে যায় ? ॥ ২৯৪

বিষয়ানন্দহন্তৃত্বেঽপি ভক্তিঃ সাধুভিরিষ্যতে।
দেহধ্বংসকরত্বেঽপি বহ্নিঃ কেনাবমন্যতে ॥ ২৯৫

যদিও বিষয়ানন্দে করয়ে বিনাশ।
তথাপি না ছাড়ে সাধু ভক্তির পিয়াস ॥
অবশ্য দেহকে ভস্ম করে হুতাশন।
তথাপি অবজ্ঞা তায় করে কোন্ জন ? ২৯৫

কঃ পুত্রমূত্রয়োর্ভেদ একমার্গপ্রবৃত্তয়োঃ।
ভক্ত্যা যুক্তঃ সুতঃ পুত্রো মূত্রাদপ্যধমোঽন্যথা ॥ ২৯৬

এক মার্গ হ'তে হয়, পুত্র মূত্র এ উভয়
কিবা ভেদ আছে এই দুয়ে।
ভক্তিযুত যেই সুত, পুত্র সেই যথাযথ
অন্যথা অধম—মূত্র চেয়ে ॥ ২৯৬

আনুকূল্যেন ভজতামনুকূলায়তে প্রভুঃ।
প্রতিকূলং তু ভজতাং স যাতি প্রতিকূলতাম্ ॥ ২৯৭

অনুকূল ভজনেতে হরি অনুকূল।
প্রতিকূল ভজনেতে হন প্রতিকূল ॥ ২৯৭

নান্নৈর্ন বস্ত্রৈর্ন ধনৈর্ন পুষ্পফলচন্দনৈঃ।
পরন্ত্বেকেন মনসা পূজিতস্তুষ্যতীশ্বরঃ ॥ ২৯৮
অন্নে বস্ত্রে ফুলে ফলে ধনে বা চন্দনে।
পূজাতে না তুষে হরি, তুষে ভক্তি-মনে ॥ ২৯৮

স্থিরেণ মনসা ভক্তিপুষ্পেণেশ্বরমর্চ্চয়েৎ।
সাধনারাধনাভ্যাং হি লভ্যতেঽসৌ ন সংশয়ঃ ॥ ২৯৯
স্থিরমনে ভক্তিপুষ্পে ঈশ্বরে পূজিবে।
সাধন পূজনে তারে নিশ্চয় লভিবে ॥ ২৯৯

শ্রাদ্ধগেহে ন ভুঞ্জীত ন যাজকগৃহে তথা।
তদন্নগ্রহণাদাশু ভক্ত্যাবেশো বিনশ্যতি ॥ ৩০০
শ্রাদ্ধ ও যাজক গৃহে ক'র না ভোজন।
সে অন্নেতে হয় শীঘ্র ভক্তির নিধন ॥ ৩০০

সাধনাখ্যাথ ভাবাখ্যা প্রেমাখ্যা ভক্তিরিষ্যতে।
চিন্ময়াবস্থিতৌ ভাবে রতিসংজ্ঞাতিদিশ্যতে ॥ ৩০১
ভাব, প্রেম, সাধনা এ ভক্তির প্রকার।
যে ভাবে চিন্ময় স্থিতি রতি নাম তার ॥ ৩০১

শান্তং দাস্যং তথা সখ্যং বাৎসল্যং মধুরং তথা।
ইতি ভাববিশেষস্য রসস্যৈবেশ্বরো বশঃ ॥ ৩০২
বাৎসল্য, মধুর, শান্ত, সখ্য, দাস্য আর।
এই ভাব রস—বশ ঈশ্বর ইহার ॥ ৩০২

উপাসনাপূর্ণবিকাশকালে
শান্তাদয়ঃ পঞ্চ ভবন্তি ভাবাঃ।
শ্রেষ্ঠস্তু ভাবো মধুরঃ প্রদিষ্টঃ
সর্ব্বাত্মনামত্র সমর্পিতত্বাৎ ॥ ৩০৩

পূর্ণরূপে উপাসনা বিকাশে যখন।
শান্ত আদি পঞ্চ ভাব জনমে তখন ॥
সর্ব্ব আত্মসমর্পণ কিন্তু যাতে হয়।
সেই সে মধুর ভাব, শ্রেষ্ঠ তারে কয় ॥ ৩০৩

ইহৈবেশ্বরমাপ্নোমি প্রাপ্নোম্যেব ত্রিভির্দিনৈঃ।
প্রাপ্নুয়াং সকৃদাহ্বানাদিতিভক্তিপ্রিয়ো হরিঃ ॥ ৩০৪

ইহ জনমেই আমি লভিব ঈশ্বরে।
নিশ্চয় লভিব তিন দিনের ভিতরে ॥
লভিব বারেক তারে ডাকি নাম ধরি।
এইরূপ দৃঢ় ভক্তি ভালবাসে হরি ॥ ৩০৪

যঃ পৌলস্ত্য ইবোপাস্তে স্বয়ং ছিত্ত্বাত্মনঃ শিরঃ।
ভক্তির্বীরস্য তস্যৈব ভক্তিঃ কাপুরুষে কুতঃ ॥ ৩০৫

যে রাবণ-মত পূজে কেটে নিজ শির।
সেই বীর(ই) ভক্তি জানে, জানে না অবীর ॥ ৩০৫

ন হি কাপুরুষস্যাস্তি শক্তি র্ভক্তিক্রিয়াবিধৌ।
যঃ স্বয়ং স্বশিরশ্ছিন্দ্যাৎ স বীরো ভক্তিমর্হতি ॥ ৩০৬

ভীরুর নাহিক শক্তি ভক্তির বিধানে।
স্বশিরশ্ছেদে দক্ষ বীর(ই) ভক্তি জানে ॥ ৩০৬

যস্য নাস্তি দৃঢ়া ভক্তিরসৌ নূনং বিমূঢ়ধীঃ।
অপি মুণ্ডী গৃহত্যাগী ভণ্ডোঽয়মিতি ভণ্যতে ॥ ৩০৭
দৃঢ় ভক্তি নাহি যার মূঢ় তারে বলি।
মুণ্ডন, সন্ন্যাস তার ভণ্ডামি সকলি ॥ ৩০৭

যদা প্রভৃতি যস্যেহ রামে ভক্তিঃ প্রজায়তে।
তদা প্রভৃতি তদ্ভাগ্যং প্রসাদমধিগচ্ছতি ॥ ৩০৮
যখন হইতে যার রামে ভক্তি হয়।
তখন হইতে তার হয় ভাগ্যোদয় ॥ ৩০৮

শ্রীরামচরণং হিত্বা যোঽন্যচ্ছরণমিচ্ছতি।
কুতস্তৎসুখসম্পত্তি র্নরকেঽপি ন তৎস্থিতিঃ ॥ ৩০৯
যে চাহে শরণ অন্য, ত্যজি রামপদ।
অসুখী সে নরকেও না পায় আস্পদ ॥ ৩০৯

রামচন্দ্রং পরিত্যজ্য যদান্যং শরণং ব্রজেৎ।
সর্ব্বত্রৈব তদা দুঃখং প্রাপ্নুয়াদিতি নিশ্চয়ঃ ॥ ৩১০
রামচন্দ্রে ছাড়ি, অন্যে যে করে শরণ।
সর্ব্বত্রই হয় তার দুঃখ সংঘটন ॥ ৩১০

আত্মনোঽপি প্রিয়ো যস্য শ্রীরামঃ সীতায়ান্বিতঃ।
শরীরে ত্বক্স্বরূপত্বং তত্নুপানদুপৈতু মে ॥ ৩১১
সীতাসহ রাম যার প্রিয় আত্মা হ'তে।
তাঁর জুতা চর্ম্ম হ'ক আমার দেহতে ॥ ৩১১

অস্তি চেৎ শৌকরী যোনী রাম ত্বৎপাদপদ্ময়োঃ।
আস্তাং মম দৃঢ়া ভক্তি র্ন কিঞ্চিৎ কাময়েঽপরম্॥ ৩১২
হ'লেও শূকরযোনি তব পদে রাম।
দৃঢ়ভক্তি থাক মোর—এই মনস্কাম॥ ৩১২

নাহং জানামি নক্ষত্রং তিথিং নাদ্যতনীং তথা।
জানামি কেবলং রামং ন চ কিঞ্চিদতঃ পরম্॥ ৩১৩
জানি না নক্ষত্র কিম্বা তিথি অদ্যকার।
জানি শুধু রামচন্দ্রে, নাহি জানি আর॥ ৩১৩

যস্য কৃষ্ণপদে ভক্তিঃ সুদৃঢ়া বিদ্যতে সদা।
অপ্যষ্টসিদ্ধয়স্তস্য দাসীত্বং যান্তি সম্ভ্রমাৎ॥ ৩১৪
কৃষ্ণপদে দৃঢ়ভক্তি নিত্য থাকে যার।
সম্ভ্রমে দাসীত্ব করে অষ্টসিদ্ধি তার॥ ৩১৪

বিশুদ্ধং নাম যজ্জ্ঞানং বিশুদ্ধা ভক্তিরেব সা।
শুদ্ধজ্ঞানং হি সাধূনাং শুদ্ধভক্তে র্ন ভিদ্যতে॥ ৩১৫
যেই শুদ্ধ জ্ঞান সেই শুদ্ধ ভক্তি হয়।
শুদ্ধ জ্ঞান শুদ্ধ ভক্তি হ'তে ভিন্ন নয়॥ ৩১৫

শুদ্ধজ্ঞানস্য শুদ্ধায়া ভক্তেশ্চৈক্যেঽপি তদ্দ্বয়োঃ।
ভাবভেদেন ভেদঃ স্যাদাহূতাত্মীয়লোকবৎ॥ ৩১৬
শুদ্ধজ্ঞান শুদ্ধভক্তি একরূপ(ই) বটে।
তথাপি ভাবের ভেদে ভেদ তাহে ঘটে॥
নিমন্ত্রিত জন আর নিজ পরিবার।
উভয়ের সাথে যথা ভিন্ন ব্যবহার॥ ৩১৬

পুংস্ত্বাৎ সীদতি বোধস্তু জগদম্বাপদাদ্ বহিঃ।
স্ত্রীতি গন্তুমলং তত্র ভক্তিরেব হি কেবলম্॥ ৩১৭

পুরুষ বলিয়া 'বোধ' জগৎ-মাতার।
পদের বাহিরে থাকে, নাহি সাধ্য আর॥
স্ত্রীরূপা বলিয়া কিন্তু 'ভক্তিই' কেবল।
অবাধেই ধরে তথা প্রবেশের বল॥ ৩১৭

ভক্তিঃ ক্ষুরস্য ধারেব প্রায়েণ ক্ষণভঙ্গুরা।
তস্মাদ্ দ্বন্দ্বাভিঘাতাৎ সা রক্ষণীয়া প্রযত্নতঃ॥ ৩১৮

ক্ষুর ধারা সম ভক্তি ভেঙ্গে যায় ক্ষণে।
দ্বন্দ্বাঘাত হ'তে তারে রাখিবে যতনে॥ ৩১৮

খড়গধারেব মহতী ভক্তিঃ সন্দিগ্ধসংস্থিতিঃ।
ন চেদ্ ভবতি সা শুদ্ধা দ্রুতং সাহদ্ধা বিনশ্যতি॥ ৩১৯

সন্দিগ্ধ ভক্তির স্থিতি খড়গধারামত।
বিশুদ্ধ না হ'লে তাহা শীঘ্র হয় গত॥ ৩১৯

ভক্তির্ভাদ্রনদীবোচ্চৈঃ কামমুচ্ছলিতা সতাম্।
নির্বাণজ্যৈষ্ঠপর্য্যন্তং বহন্তী সা প্রশস্যতে॥ ৩২০

যে বহে নির্বাণ-জ্যৈষ্ঠ অবধি উথলি।
ভাদ্রনদীসম, তারে শ্রেষ্ঠ ভক্তি বলি॥ ৩২০

যাবদ্ ভক্তিঃ সকামাস্তি তাবৎ সেবাপি নিষ্ফলা।
নিষ্কামঃ পুরুষঃ কামং সকামেন ন লভ্যতে॥ ৩২১

সকাম ভক্তিতে সেবা ফল নাহি মিলে।
নিষ্কামে না লভে কেহ সকাম থাকিলে॥ ৩২১

যাবজ্জাতিবিচারোঽস্তি তাবদ্ ভক্তিঃ সুদূরতঃ।
যস্তাদৃগ্‌বন্ধমুক্তোঽস্তি ভক্তোঽসৌ প্রকৃতো মতঃ ॥ ৩২২
জাতির বিচারে ভক্তি দূরে হয় স্থিত।
যে হেন বন্ধনমুক্ত ভক্ত সে প্রকৃত ॥ ৩২২

বেশবর্ণাশ্রমৌ নষ্টৌ ভক্তির্যত্র বিরাজতে।
নাম ভক্তিস্তথা প্রেম দুর্ল্লভং জগতি ত্রয়ম্ ॥ ৩২৩
বেশ বর্ণাশ্রম ঘুচে ভক্তি যথা হয়।
জগতে দুর্ল্লভ নাম ভক্তি প্রেম এ ত্রয় ॥ ৩২৩

সুকরা হি বহিঃ সজ্জা ভক্তিস্ত্বেকান্তদুষ্করা।
বেশাদ্ ভক্তি র্বিভিন্নেতি কো ন বেত্তীহ ভূতলে ॥ ৩২৪
সুকর বাহ্যিক বেশ, ভক্তি সুদুষ্কর।
বেশ হ'তে ভক্তি ভিন্ন—কার অগোচর ? ৩২৪

ভক্তিপ্রিয়া ভগবতি ন হি সাঽড়ম্বরপ্রিয়া।
হিতচ্ছলেন ভবনে ভক্তস্যাবির্ভবত্যসৌ ॥ ৩২৫
ভক্তিপ্রিয় ভগবতী, ঘটাপ্রিয় নন।
হিতহেতু ভক্তগৃহে অবতীর্ণ হন ॥ ৩২৫

পূজাজপতপোধ্যানং যচ্চান্যচ্ছাস্ত্রসম্মতম্।
সম্প্রতি প্রতিসংস্কৃত্য ভক্তিমার্গং প্রচারয়েৎ ॥ ৩২৬
পূজা জপ তপ ধ্যান শাস্ত্র যত আর।
সংস্কারিয়া কর এবে ভক্তিতে প্রচার ॥ ৩২৬

গুরুঃ কর্ত্তা পিতা চেতি ভক্ত্যা রোমাঞ্চকৃৎ ত্রয়ম্।
কর্ত্তা চাত্রেশ্বরোঽসৌ হি যন্ত্রী যন্ত্রমিদং জগৎ ॥ ৩২৭

গুরু, কর্ত্তা আর পিতা শুনে এই নাম।
ভক্তিভরে শিহরিয়া উঠে দেহখান ॥
কর্ত্তা নামে এইখানে ঈশ্বরে বুঝিবে।
তিনি যন্ত্রী, যন্ত্র এই জগৎ জানিবে ॥ ৩২৭

যাবদীশ্বরসান্নিধ্যং তাবদ্ ভক্তিবিবর্দ্ধনম্।
নবো ধর্ম্মগ্রহো নৃণাং শরন্মেঘ ইবাস্থিরঃ ॥ ৩২৮

নিকটেতে ভগবান্ থাকে যতক্ষণ।
ততক্ষণ হ'তে থাকে ভক্তির বর্দ্ধন ॥
নূতন ধরম যদি কোনও জন লয়।
শরতের মেঘসম স্থির সে না রয় ॥ ৩২৮

কোঽপি ন ম্লায়তি প্রায়ো নরো ভক্তিরসাপ্লুতঃ।
সুখদুঃখাবিকার্য্যোঽসৌ বাসনাস্পর্শবর্জ্জিতঃ ॥ ৩২৯

ভক্তিরসে ভিজে গেলে কেহ না শুকায়।
নিষ্কাম সে—তারে সুখদুঃখ না মজায় ॥ ৩২৯

মূকো বা বাবদূকো বা কুরূপো বাথ রূপবান্।
কাক্ষো বা পুণ্ডরীকাক্ষো হরিভক্তো হরিপ্রিয়ঃ ॥ ৩৩০

বোবা যদি হয় ভক্ত, যদি বা বাচাল।
কুরূপ অথবা হয়, রূপেতে বিশাল ॥
কাণা যদি হয় কিম্বা কমল-নয়ন।
তথাপি সে শ্রীহরির হয় প্রিয়জন ॥ ৩৩০

দুর্ল্লভং মানবং জন্ম লক্ষযোনিভ্রমাগতম্ ।
যশ্চাত্র ভগবদ্ভক্তো ধন্যোঽসৌ মানবোত্তমঃ ॥ ৩৩১
দুর্ল্লভ মানব জন্ম লক্ষযোনি পরে ।
সেই ধন্য এজন্মে যে হরিভক্তি করে ॥ ৩৩১

হে হরে হর ইত্যুচ্চৈর্ভক্তা ব্যাকুলমানসাঃ ।
আহ্বয়ন্তি স্ফুটং তাবদ্ যাবৎ তস্য ন দর্শনম্ ॥ ৩৩২
হরি হরি করি ভক্ত আকুলি ফুকারে ।
তাবৎ—যাবৎ নাহি নেহারে তাহারে ॥ ৩৩২

অপি লোকভয়াল্লীনা নীচৈরুৎকাঃ ক্বচিৎ ক্বচিৎ ।
প্লবন্তে তিমিবদ্ ভক্তাঃ সচ্চিদানন্দসাগরে ॥ ৩৩৩
তিমি-মৎস্য সম ভক্ত, লোকভয়ে থাকে লীন ।
ব্রহ্মানন্দ-সিন্ধুতে সে, ভাসে কোন কোন দিন ॥ ৩৩৩

নান্তমায়াতি ভক্তানাং ক্বচিদীশকথাসুধা ।
উত্তরোত্তরমেবৈষা ক্রমশো বর্দ্ধতেতরাম্ ॥ ৩৩৪
ভক্তদের হরিকথা-সুধা না ফুরায় ।
উত্তর উত্তর ইহা ক্রমে বেড়ে যায় ॥ ৩৩৪

সমর্থা ন রহঃ স্থাতুং ভক্তা ভক্তাভিলাষিণঃ ।
তে হি মত্তজনাসক্তা মাদকদ্রব্যসেবিবৎ ॥ ৩৩৫
ভক্ত ছাড়ি ভক্তজন পারে না থাকিতে ।
মত্ত যথা মত্তজনে পারে না ছাড়িতে ॥ ৩৩৫

রহসি স্বামিসংলাপ-প্রকারজ্ঞাপনেচ্ছবঃ।
ভক্তালীষ্বেব ভক্তাল্য আপ্তালীষ্বিব যোষিতঃ॥ ৩৩৬
স্বামীসহ আলপন-কথা নিরজনে।
ভক্ত কহে ভক্তে—যথা সখী সখীসনে॥ ৩৩৬

অসূর্য্যম্পশ্যরূপাঽসৌ সচ্চিদানন্দরূপিণী।
মায়াযবনিকাং ভিত্ত্বা ভক্তাঃ পশ্যন্তি তাং রহঃ॥ ৩৩৭
থাকে দেবী মায়ারূপী-পর্দ্দা ঢাকা দিয়ে।
ভক্ত তারে একা হেরে সে পর্দ্দা উঠায়ে॥ ৩৩৭

ভক্তশুক্তয় আচার্য্য-মন্ত্রস্বাত্যম্বুবিন্দুনা।
তৃপ্তাঃ সপদি মজ্জন্তি সাধনাগাধসাগরে॥ ৩৩৮
গুরুমন্ত্র স্বাতী নক্ষত্রের জলসম।
শুক্তিসম ভক্তগণ হ'য়ে তৃপ্তমনঃ॥
অগাধ সাধনারূপী সাগর মাঝারে।
নিমগ্ন হইয়া পড়ে বিলম্ব না ক'রে॥ ৩৩৮

ধনবানপি দুঃখীহ দুঃখকূপশ্চ নির্ধনঃ।
ঋতে ভগবতো ভক্তান্ ন হি কোঽপি সুখী জনঃ॥ ৩৩৯
ধনীও দুঃখিত, দুঃখকূপ তো নির্ধন।
হরিভক্তি বিনা সুখী নহে কোন জন॥ ৩৩৯

দ্বন্দ্বাভিঘাতো জীবানাং স্যাদেবাদেহধারণম্।
ঐশ্বর্য্যং জ্ঞানভক্ত্যোস্তু ভক্তানামবিনশ্বরম্॥ ৩৪০
দ্বন্দ্বভোগ করে জীব যাবৎ-জীবন।
ভক্তের না যায় কিন্তু জ্ঞানভক্তিধন॥ ৩৪০

ভক্তস্য জয়মালোক্য জয়মীশস্য ঘোষয়েৎ।
ঐশ্বর্য্যাদীশ্বরস্যৈব সন্তি ভক্তস্য সম্পদঃ ॥ ৩৪১
ভক্তের জয়েতে বল ঈশ্বরের জয়।
তাঁহার(ই) ঐশ্বর্য্যে হয় ভক্ত-সুখোদয় ॥ ৩৪১

হিতৈষীশোহর্দ্দয়েদ্ ভক্তং মালিকঃ কুন্দমূলবৎ।
তঞ্চাহরেৎ পরিণতং বিলাসী স্ফুটপুষ্পবৎ ॥ ৩৪২
হিতৈষী ঈশ্বর করে ভক্তের পীড়ন।
মালী যথা কুন্দমূল করয়ে খনন ॥
তুলি লন তিনি পুনঃ তারে পরিণামে।
যেমন বিলাসী তুলে ফুটন্ত কুসুমে ॥ ৩৪২

ভক্তশ্রেষ্ঠো ভগবতো ভক্তিনিষ্ঠৈকসাধকঃ।
বিষ্ঠামিবাষ্টসিদ্ধীনাং নিষ্ঠাং নাতিষ্ঠতে ক্বচিৎ ॥ ৩৪৩
শ্রেষ্ঠ হরিভক্ত রাখে ভক্তিতেই মন।
বিষ্ঠা সম সিদ্ধিতে সে করে না যতন ॥ ৩৪৩

সংসারভারেণার্ত্তোহপি দ্বির্বা সকৃদপীশ্বরম্।
যঃ স্মরেন্নিয়মেনেহ স ভক্তঃ পরমোত্তমঃ ॥ ৩৪৪
সংসারে দু'একবার(ও) করিয়া নিয়ম।
যে করে ঈশ্বরচিন্তা ভক্ত সে উত্তম ॥ ৩৪৪

পঠন্ ভাগবতং ভক্ত্যা তদর্থং যো বিচারয়েৎ।
মূকাস্বাদবদানন্দাৎ স কথং কথকায়তাম্ ॥ ৩৪৫

ভক্তিভাবে ভাগবত করি অধ্যয়ন।
বিচার করয়ে তার অর্থ যেই জন ॥
অপূর্ব্ব আনন্দ লভি মূকাস্বাদ প্রায়।
কথক হইতে কিগো কখন(ও) সে চায় ? ৩৪৫

রোগশোকবিপৎপাতৈরার্ত্তা অপি মুহুর্মুহুঃ।
ভক্তা জীবিতুমিচ্ছন্তি হরের্লীলাদিদৃক্ষয়া ॥ ৩৪৬
রোগশোকাদিতে ভক্ত কাতর(ও) হইয়া।
হরিলীলা দেখিতেই থাকেন বাঁচিয়া ॥ ৩৪৬

নিত্যং শিশ্নোদরার্থেষু হন্ত ব্যাসক্তচেতসাম্।
ভক্তিদেব্যাঃ কথং নাম সম্প্রাপ্তিঃ সম্ভবিষ্যতি ॥ ৩৪৭
শিশ্নোদরপর যারা অস্থির স্বভাব।
কেমনে তাদের হবে ভক্তিদেবী লাভ ॥ ৩৪৭

বলং দেহবলং নৈব ন চ শাস্ত্রবলং বলম্।
বালানামিব ভক্তানাং রোদনং কেবলং বলম্ ॥ ৩৪৮
দেহবল শাস্ত্রবল নহে তো সে বল।
শিশুসম ভক্তবল রোদন কেবল ॥ ৩৪৮

সত্যা পত্যাবিবাত্যর্থং গৃধ্নুনেবার্থসঞ্চয়ে।
সর্ব্বদা ভক্তিশীলেন কর্ত্তব্যা রতিরীশ্বরে ॥ ৩৪৯
সতী স্ত্রী পতিতে যথা ধনেতে কৃপণ।
ঈশ্বরে করিবে রতি তথা ভক্তজন ॥ ৩৪৯

ভজন্তে মাতৃভাবেন ভক্তাঃ পুত্রা ইবেশ্বরম্ ।
পিতৃভাবাদ্ধি তদ্ভাবে প্রভাবোঽস্তি নিরঙ্কুশঃ ॥ ৩৫০

মাতৃভাবে ভজে হরিভক্ত পুত্র মত ।
পিতৃভাব চেয়ে তার তেজ অব্যাহত ॥ ৩৫০

সীতারামৌ পার্ব্বতীশঙ্করৌ বা ।
সংসেব্যেতে ভক্তিপূর্ব্বং ন যেন ।
বাচালোঽসাবন্যমিথ্যাস্তবেন
ব্যর্থং মূঢ়ো যাপয়ত্যাত্মজন্ম ॥ ৩৫১

সীতা-রামে যে না কভু সেবে ভক্তিভরে ।
অথবা যে নাহি সেবে পার্ব্বতী-শঙ্করে ॥
সে মূঢ় পরের গুণ করিয়া কীর্ত্তন ।
বাচালতা করি বৃথা কাটায় জীবন ॥ ৩৫১

ভক্তব্রজো ভক্তজনেষু কেবলং
রজ্যত্যভক্তানপহায় সম্ভ্রমাৎ ।
দূরে বিজাতীয়মপাস্য পাশবং
গোষ্বেব গোযূথমিব প্রমেদিতম্ ॥ ৩৫২

দূর হ'তে অভক্তেরে করিয়া বর্জ্জন ।
ভক্ততেই অনুরক্ত হয় ভক্তজন ॥
বিজাতীয় পশুকুলে ত্যজি যথা দূরে ।
ধেনুতেই ধেনুগণ মিলে স্নেহভরে ॥ ৩৫২

ন সাধুসঙ্গেন বিনা হরেঃ কথা
কথাং বিনা নৈব তমো বিনশ্যতি।
তমোবিনাশেন বিনা চ তৎপদে
দৃঢ়োঽনুরাগো ন হি জায়তে ক্বচিৎ॥ ৩৫৩

সাধুসঙ্গ বিনা নাহি হরিকথা হয়।
হরিকথা বিনা নাহি হয় তমঃক্ষয়॥
তমঃক্ষয় না হইলে সাধকের মনে।
তার পদে দৃঢ়ভক্তি কভু না জনমে॥ ৩৫৩

সত্যং বিনা নৈব হরিস্মৃতিঃ স্যাদ্
ভয়ং বিনা ভক্তিরপীহ দূরে।
বস্ত্রং যদি স্পর্শমণিং পিদধ্যাদ্
ন কাঞ্চনায়েত কদাপি লৌহঃ॥ ৩৫৪

সত্য বিনা হরি-স্মৃতি কখন না হয়।
ভয় বিনা এ জগতে ভক্তি দূরে রয়॥
বস্ত্র যদি স্পর্শমণি করে আচ্ছাদন।
লৌহ তবে কোন(ও) কালে না হয় কাঞ্চন॥ ৩৫৪

যথা যথা হ্রাসমুপৈতি সক্তি-
স্তথা তথা বর্দ্ধত ঈশভক্তিঃ।
বিধায় জীবস্য চ সা বিমুক্তিং
সদৈনমানন্দময়ং করোতি॥ ৩৫৫

যেমনি বিষয়াসক্তি যায় ক’মে ক’মে।
তেমনি ঈশ্বরভক্তি বাড়ে ক্রমে ক্রমে ॥
সে ভক্তি জীবের মুক্তি করিয়া সাধন।
সদা তারে ক’রে রাখে আনন্দে মগন ॥ ৩৫৫

স্বাভীষ্টদেবে ভজতাপি নিষ্ঠাং
দ্বেষো বিধেয়ো ন তদন্যদেবে।
সোঽয়ং হি রূপান্তরিতঃ স্বদেবো
নম্বেতি তত্রাপ্যুচিতৈব ভক্তিঃ ॥ ৩৫৬

নিজের অভীষ্টদেবে নিষ্ঠা যদি রয়।
বিদ্বেষ অপর দেবে উচিত না হয় ॥
নিজ দেব(ই) সেইরূপে হন বিরাজিত।
ইহা বুঝি ভক্তি করা তা’তেও উচিত ॥ ৩৫৬

অলোকমালোক্য হতান্ধকারং
যথা ন রিঙ্গন্তি ততঃ পতঙ্গাঃ।
নিরূপ্য রূপং পরমেশ্বরস্য
ভক্তাস্তথা নৈব ততশ্চলন্তি ॥ ৩৫৭

যথা তমোনাশকারী আলোক দেখিয়া।
পতঙ্গ না যেতে চায়—তাহারে ত্যজিয়া ॥
হরির পরম রূপ হেরিয়া তেমতি।
ছাড়িয়া যাইতে ভক্ত নাহি করে মতি ॥ ৩৫৭

ন বুদ্ধিরাভ্যন্তর এব ভাবঃ
সন্তোষহেতুর্জগদীশ্বরস্য।
ভক্তঃ স্তুতৌ ব্যাকরণাচ্চ্যুতোহপি
নৈবাচ্যুতশ্রীচরণাচ্চ্যুতোঽস্তি ॥ ৩৫৮

বুদ্ধি কভু ঈশ্বরের তুষ্টিহেতু নয়।
অন্তরের ভাব(ই) তাঁর তুষ্টিকর হয় ॥
স্তুতিকালে হ'লেও ব্যাকরণ-লঙ্ঘন।
ভক্তের না হয় হরিচরণ-বঞ্চন ॥ ৩৫৮

সর্ব্বং ত্বমেবাসি মমেশ্বরেতি
দৃঢ়াস্তু ভক্তিস্তব পাদপদ্মে।
ন মায়য়া মোহয় মাং দয়ালো
কামং প্রকামং জহি মামকং চ ॥ ৩৫৯

তুমিই তো হে ঈশ্বর, হও মোর সব।
দৃঢ়ভক্তি থাক মম পাদপদ্মে তব ॥
হে দয়ালো মোরে মায়ামোহিত না কর।
আমার কামনারাশি পূর্ণরূপে হর ॥ ৩৫৯

সচ্চিৎসুখাত্মন ইহাত্মসুখায় ভক্ত-
তৃষ্ণাপহারিচরণামৃতমীশ্বরস্য।
স্বাদুং স্বয়ং রসমিবাস্বদতে হি কশ্চিদ্
আস্বাদয়ত্যপরমপ্যথ কোহপি লোকে ॥ ৩৬০

সচ্চিদ্ আনন্দময় হরির চরণামিয়
তৃষ্ণার বিনাশ যাহা করে সম্পাদন।
কেহ নিজ সুখাশায়, পিয়ে মিষ্টরসপ্রায়
পরেও করায় কেহ তাহা আস্বাদন ॥ ৩৬০

প্রহ্লাদো হরিমাচকর্ষ ললিতং স্তম্ভাদহো স্ফাটিকাদ্
ভুঞ্জানং চ তমাজুহাব সহসা হা মূঢ়ধীর্দ্রৌপদী।
তং দূতং যুধি সারথিং চ ধিগহো চক্রেঽর্জ্জুনো দুর্জ্জনঃ
প্রায়ঃ প্রেমরসার্দ্রভক্তহৃদয়স্যোৎসোঽয়মৌৎসর্গিকঃ ॥৩৬১

স্ফটিকের স্তম্ভ হ'তে ভেদ করাইয়া।
প্রহ্লাদ ললিত কৃষ্ণে আনিল টানিয়া ॥
ভোজন সময়ে তাঁরে, হায় রে দ্রৌপদী।
ডাকিল 'হে কৃষ্ণ' বলি অতি মূঢ়মতি ॥
অর্জ্জুন দুর্জ্জন বড় শত ধিক্ তারে।
দূত ও সারথি যুদ্ধে করিল তাঁহারে ॥
প্রেমরসে সিক্ত হয় যে ভক্ত হৃদয়।
স্বভাবতঃ হয় তার হেন ভাবোদয় ॥ ৩৬১

ইতি ভক্তিসূক্তয়ঃ ॥১২॥



## ১৩। অথ প্রেমসূক্তয়ঃ।

প্রেমৈব প্রকৃতো ধর্ম্মঃ কৃষ্ণপ্রেমৈব নির্ম্মলঃ।
প্রেমৈব প্রোচ্যতে ভক্তিরবস্থানপ্রভেদতঃ॥ ৩৬২

প্রেমই প্রকৃত ধর্ম্ম, কৃষ্ণপ্রেম(ই) শুদ্ধ হয়।
অবস্থা বিশেষবশে প্রেমকেই ভক্তি কয়॥ ৩৬২

বিশ্বাসঃ সাধুসঙ্গোঽথ পূজা বিঘ্ননিবর্ত্তনম্।
নিষ্ঠা রতিস্ততো ভাবো ভাবাৎ প্রেম প্রজায়তে॥ ৩৬৩

বিশ্বাস হইতে হয় সাধু সমাগম।
তার পর পূজা, পরে বিঘ্ন উপশম॥
তাহা হ'তে হয় নিষ্ঠা, পরে রতি হয়।
রতি হ'তে ভাব, ভাব হ'তে প্রেমোদয়॥ ৩৬৩

প্রেমা হি ত্রিবিধঃ প্রোক্ত উত্তমো মধ্যমোঽধমঃ।
স্বার্থহীনশ্চ সস্বার্থঃ পরার্থরহিতশ্চ যঃ॥ ৩৬৪

স্বার্থহীন স্বার্থযুক্ত পরার্থরহিত।
উত্তম মধ্যমাধম প্রেম সে বিহিত॥ ৩৬৪

যাবদেষ মনঃপক্ষী রুদ্ধো বিষয়পঞ্জরে।
তাবৎ প্রেমমহাশ্যেনো বলাত্তং হর্ত্তুমক্ষমঃ॥ ৩৬৫

মানবের মনঃপক্ষী বিষয়-পিঞ্জরে।
রুদ্ধ হয়ে যতক্ষণ অবস্থান করে॥
প্রেমরূপী মহাশ্যেন-পক্ষী ততক্ষণ।
সবলে হরিতে তারে না হয় সক্ষম॥ ৩৬৫

কামঃ শক্নোতি নো স্থাতুং মনসি প্রেমবাসিতে।
স্থানে শ্যেনকৃতাস্থানে স্থাতুং নান্যঃ খগঃ ক্ষমঃ ॥ ৩৬৬

যথা প্রেম বাস করে, মানবের সে অন্তরে
কাম কভু থাকিতে না পারে।
শ্যেন পক্ষী থাকে যথা, সাহস করিয়া তথা
অন্যপক্ষী অক্ষম বিহারে ॥ ৩৬৬

চঞ্চূর্য্যতে মনোহস্তী বলী বিষয়কাননে।
এষ চ স্থৈর্য্যমাপ্নোতি প্রেমশৃঙ্খলসংযমাৎ ॥ ৩৬৭

বলবান্ মনোহস্তী বিষয়কাননে।
স্বেচ্ছায় বেড়ায়, কভু ধৈর্য্য নাহি মানে।
সংযত করিলে তারে প্রেমের শৃঙ্খলে।
স্থির করা যায় তায় অপূর্ব্ব কৌশলে ॥ ৩৬৭

কুর্ব্বংস্তু স্পৰ্দ্ধয়া প্রেম নিষ্ঠাং নাতিষ্ঠতে জনঃ।
ব্যাপত্তৌ তামসৌ মুঞ্চেদ্ ভুজঙ্গ ইব কঞ্চুকম্ ॥ ৩৬৮

স্পর্দ্ধা করি প্রেম করি নিষ্ঠা নাহি পায়।
সর্প যথা কঞ্চুকে—সে কষ্টে ত্যজে তায় ॥ ৩৬৮

নৈতচ্চর্ম্মময়ং গেহং দেহং তে প্রেমমন্দিরম্।
তত্র প্রবিশ তত্ত্বার্থী ভূত্বা ভূমিষ্ঠদণ্ডবৎ ॥ ৩৬৯

প্রেমের মন্দির দেহ; নহে ত এ চর্ম্মগেহ
তত্ত্বার্থী হইয়া হেথা করিতে প্রবেশ।
ভূমিষ্ঠ দণ্ডের মত, একান্ত হইয়া নত
বিনীত হইয়া কর যত্ন সবিশেষ ॥ ৩৬৯

বিক্রয্যং নাপণে প্রেম লভ্যং তচ্চ ন লোভিনা।
মানোত্তমাঙ্গদানেন প্রাপ্যমাত্মনি তৎ পুনঃ ॥ ৩৭০
বাজারে না মিলে প্রেম, লোভী নাহি পায়।
মান-উত্তমাঙ্গদানে মিলে সে আত্মায় ॥ ৩৭০

রাগেণান্তরিতং যচ্চ যৎ পুনর্হ্রাসবৃদ্ধিমৎ।
ন শুদ্ধং খলু তৎ প্রেম শুদ্ধং তদ্ধি চিরস্থিরম্ ॥ ৩৭১
যে প্রেম বিষয়রাগে অন্তরিত হয়।
মাঝে মাঝে যে প্রেমের হয় বৃদ্ধি ক্ষয় ॥
সে প্রেম বিশুদ্ধ নয়, নিশ্চয় জানিবে।
চিরস্থির প্রেমে শুদ্ধ বলিয়া মানিবে ॥ ৩৭১

ন যত্র প্রেমসঞ্চারঃ স দেহো ভার উচ্যতে।
যো নিষ্প্রেমা স নিষ্প্রাণো ভস্ত্রাযন্ত্রোপমো মতঃ ॥ ৩৭২
প্রেমের সঞ্চারহীন শরীর তো ভার।
প্রেমহীন প্রাণহীন, ভস্ত্রার আকার ॥ ৩৭২

যশঃপ্রতিষ্ঠাং লোকেষু প্রেম নাতিষ্ঠতে ক্বচিৎ।
নরচর্ম্মাবনদ্ধো হি প্রেমহীনো জনঃ পশুঃ ॥ ৩৭৩
যশের প্রত্যাশা লোকে প্রেম নাহি করে।
নররূপী পশু বলে প্রেমহীন নরে ॥ ৩৭৩

ন প্রেম নিয়মাধীনং যত্রৈতদুপজায়তে।
ন তত্র তিথিনক্ষত্রবারাদেরপি বারণম্ ॥ ৩৭৪

প্রেম কোন নিয়মের অধীন না রয়।
যেখানেতে হয় এই প্রেমের উদয়॥
তিথি বা নক্ষত্র, বার-আদির বারণ।
সেখানে নিয়ম মত চলে না কখন॥ ৩৭৪

অনুমেয়ো দৃশোরেষ আসারেণৈব তৎক্ষণাৎ।
আন্তরং প্রেমসঞ্চারং কো বা গোপায়িতুং ক্ষমঃ॥ ৩৭৫
অন্তরেতে থাকে যদি প্রেমের সঞ্চার।
তাহারে গোপন ক'রে রাখে সাধ্য কার?
আঁখি হ'তে অশ্রুধারা পড়ে যেইক্ষণ।
তখনি যে অনুমিত হয় প্রেমধন॥ ৩৭৫

পরিব্রাড়থবা যোগী সন্ন্যাসী বাস্তু সাধকঃ।
বিনা প্রেম্না গুরোর্দেশং দুর্ল্লভং লভতে ন সঃ॥ ৩৭৬
পরিব্রাজক ও যোগী ত্যাগীও হইলে।
বিনা প্রেমে গুরুদেশ সাধুর না মিলে॥ ৩৭৬

প্রেমমদ্যালয়ে মুগ্ধাঃ প্রবিশন্তি পিপাসবঃ।
অপীতা যান্তি ভীতাস্তু মানমস্তকনিষ্ক্রয়াৎ॥ ৩৭৭
পিপাসী মূঢ়েরা ঢুকে প্রেমমদ্যালয়ে।
না পিয়ে পলায় মান-মাথাদান ভয়ে॥ ৩৭৭

অভিমানশিরশ্ছিত্ত্বা কৃত্বা তচ্চাত্মনঃ পদে।
প্রেমসিন্ধোরগাধস্য স্বদস্বামৃতমুত্তমম্॥ ৩৭৮
অভিমান-শির কাটি, দলি পদতলে।
প্রেমসিন্ধু হ'তে সুধা পান কর তুলে॥ ৩৭৮

মানোত্তমাঙ্গমূল্যেন শ্রূয়তে প্রেমবিক্রয়ঃ।
তদেতৎ তরসা মুঞ্চ রে মনঃ কিং বিলম্বসে॥ ৩৭৯

মান-মাথা মূল্যে শুনি প্রেমের বিক্রয়।
ওরে মন ছাড় তারে, বিলম্বে কি হয়? ৩৭৯

জীবাত্মা লীয়তে জীবে পরমাত্মনি জাগ্রতি।
লীয়তে পরমাত্মা চ জীবাত্মন্যত্র জাগ্রতি॥
জীবাত্মা পরমাত্মা চ নৈকত্রৈব স্থিতাবুভৌ।
সুসূক্ষ্মঃ প্রেমমার্গোঽয়ং ন যোগ্যো গমনে দ্বয়োঃ॥ ৩৮০
(যুগ্মকম্)

জীবদেহে পরমাত্মা থাকিলে জাগিয়া।
জীবাত্মা থাকেন তাহে বিলীন হইয়া॥
জীবাত্মা যখন পুনঃ থাকেন জাগ্রত।
থাকেন পরমাত্মাও তাহে লীনমত॥
জীবাত্মা ও পরমাত্মা একত্র না রয়।
প্রেমমার্গ সুসূক্ষ্ম—দুয়ের গম্য নয়॥ ৩৮০

প্রায়েণ প্রেমমার্গোঽয়ং খড়গধারাগ্রদুর্গমঃ।
হন্ত পান্থত্বমায়ান্তি সন্ত এবাত্র নির্ভয়াঃ॥ ৩৮১
দুর্গম প্রেমের মার্গ খড়গধারা প্রায়।
এ পথে নির্ভয়ে শুধু সাধুগণ ধায়॥ ৩৮১

সুগমে প্রেমমার্গেঽপি বিদ্বেষী বিষমং গমী।
হন্ত নৃত্যকলামূঢ়ো রঙ্গমঞ্চমসূয়তি॥ ৩৮২

হলেও প্রেমের পথ নিতান্ত সুগম।
বিদ্বেষী তাহাতে করে গমন বিষম ॥
নৃত্যকলা বিষয়ে যে হয় মূঢ়মতি।
নানা দোষ দেয় সেই রঙ্গমঞ্চ প্রতি ॥ ৩৮২

যন্মনঃ ক্ষণমপ্যাস্তে ন হরেশ্চরণাচ্চ্যুতম্।
স জীবংস্তত্র লীনাত্মা প্রমীতশ্চাস্তি তন্ময়ঃ ॥ ৩৮৩
ইহলোকে ক্ষণকাল(ও) যাহার হৃদয়।
হরির চরণ হ'তে চ্যুত নাহি হয় ॥
জীবনে সে হ'য়ে থাকে বিলীন তাঁহায়।
মরণে তন্ময় হ'য়ে মোক্ষপদ পায় ॥ ৩৮৩

যাবন্মৃত্যুভয়ং নৃণাং তাবৎ প্রেম দুরাসদম্।
দূরং দূরতরং দূরতমং হি প্রেমমন্দিরম্ ॥ ৩৮৪
মৃত্যুভয় সত্ত্বে প্রেম নাহি পায় নরে।
প্রেমের মন্দির অতি দূর দূরান্তরে ॥ ৩৮৪

যঃ সঙ্কল্পবিকল্পানাং পারং পরমুপাগতঃ।
শ্রীহরেশ্চ পদে লগ্নঃ প্রেমিকঃ প্রকৃতো হি সঃ ॥ ৩৮৫
সংকল্প বিকল্প পারে যেই অবস্থিত।
হরিপদ লগ্ন সেই প্রেমিক প্রকৃত ॥ ৩৮৫

মৃগ্যতে প্রেমিকঃ সাধুঃ স তু ক্বাপি ন লক্ষ্যতে।
গুরুভক্তৌ দৃঢ়ায়াং হি ভবেৎ প্রেমিকসঙ্গমঃ ॥ ৩৮৬
প্রেমিক সাধুকে খুঁজি, সে তো নাহি মিলে।
সে প্রেমিক মিলে গুরুভক্তি দৃঢ় হ'লে ॥ ৩৮৬

প্রেমিকোহস্ত্যেকরূপস্তু ভবনেহস্তু বনেহস্তু বা।
বহুরূপো বহির্বেশঃ প্রেম ত্বেকাত্মকং চিরম্॥ ৩৮৭

থাক না ভবনে বনে, জানিবে প্রেমিক জনে
এক রূপেতেই বিরাজিত।
বাহিরের বেশ যাহা, বহুরূপ হয় তাহা
প্রেম থাকে চির অবিকৃত॥ ৩৮৭

প্রেমনূপুরমামুচ্য ধৈর্য্যকজ্জলসজ্জিতা।
প্রজে প্রিয়েশমাগচ্ছ শীলসিন্দূরভূষিতা॥ ৩৮৮

প্রেমের নূপুর পরি ধৈর্য্যের কজ্জল ধরি
হ'য়ে শীল সিন্দূরভূষিত।
প্রিয় ঈশ্বরের সনে, হরষিত হ'য়ে মনে
ওগো প্রজা হও সম্মিলিত॥ ৩৮৮

অভাবগ্রস্তলোকেভ্যঃ সর্ব্বেভ্যোহপি প্রদীয়তাম্।
ইত্যেবং প্রেমমগ্নানামাশয়ঃ সমদর্শিনাম্॥ ৩৮৯

সমস্ত অভাবগ্রস্ত লোকে কর দান।
প্রেমিক চাহেন হেন, সর্ব্বত্র সমান॥ ৩৮৯

ঈশ্বরে প্রেম্ণি সঞ্জাতে বাহ্যং বিস্মর্য্যতে জগৎ।
যচ্চ স্বীয়ং প্রিয়ং দেহং স্মৃতিস্তস্যাপি নশ্যতি॥ ৩৯০

ঈশ্বরের প্রতি যদি হয় প্রেমোদয়।
বাহ্যিক জগৎ আর মনে নাহি হয়॥
এই যে নিজের দেহ অতি প্রিয়তম।
সে সময় নাহি হয় ইহার(ও) স্মরণ॥ ৩৯০

ঈশ্বরপ্রেমসেবাভ্যাম্ঋতেঽসারমিহাখিলম্।
ন বাধেত বিরুদ্ধোঽপি কোঽপীশ্বরসুরক্ষিতম্ ॥ ৩৯১

হরিপ্রেম-সেবা বিনা সকল(ই) অসার।
হরির রক্ষিতে বৃথা বিরুদ্ধ আচার ॥ ৩৯১

প্রেমভক্ত্যোরধীকারঃ সর্ব্বেষামেব বিদ্যতে।
প্রেমভক্তী বিনা জীবৈর্ভগবান্ নৈব লভ্যতে ॥ ৩৯২

সকলেই হয় প্রেম ভক্তি অধিকারী।
প্রেম ভক্তি বিনা জীব নাহি পায় হরি ॥ ৩৯২

কামং রামং ভজন্ত্যেব দুষ্টাঃ শিষ্টাশ্চ মানবাঃ।
বিনা তু প্রেমভক্তিভ্যাং প্রভু র্নৈব প্রসীদতি ॥ ৩৯৩

রামচন্দ্রে ভজে বটে কুজন সুজন।
প্রেম ভক্তি বিনা প্রভু তুষ্ট নাহি হন ॥ ৩৯৩

বিষয়েভ্যো নিবৃত্তো যঃ স্নেহে রামস্য মজ্জতি।
ন তস্যাস্তি প্রিয়ং পাত্রং সমং চাস্য গৃহং বনম্ ॥ ৩৯৪

যে জন বিষয় হ'তে নিবৃত্ত থাকিয়া।
শ্রীরামের স্নেহে থাকে নিমগ্ন হইয়া ॥
তার কাছে প্রিয়পাত্র কিছু নাই আর।
কিবা তার গৃহ বন ; সব(ই) একাকার ॥ ৩৯৪

যস্যেশ্বরস্যেহ কথাপ্রসঙ্গাৎ
স্বয়ং স্রবেদশ্রমজস্রমক্ষ্ণোঃ।
জায়েত কায়ে পুলকঃ পৃথুশ্চ
ভূয়ঃ স ভুঞ্জীত ন জীবভূয়ম্ ॥ ৩৯৫

হরিকথা প্রসঙ্গেতে যাহার নয়ন।
আপনা হইতে করে অশ্রু বরিষণ॥
বিপুল পুলক যার শরীরেতে হয়।
পুনর্জ্জন্ম ভোগ তার ঘটে না নিশ্চয়॥ ৩৯৫

কিমিত্যহো প্রেমরসেন সার্দ্ধ-
মায়স্যতে মানধনাবনায়।
দৃষ্টঃ শ্রুতো বাথ কিমেকমাত্রে
কোষে কৃপাণদ্বয়সন্নিবেশঃ॥ ৩৯৬

অহো কি আশ্চর্য্য দেখি প্রেমরস সনে।
মান-ধন রক্ষা হেতু করিছ যতনে॥
দেখেছ বা শুনেছ কি এই বিশ্বমাঝে?
এক কোষে দুই খান কৃপাণ বিরাজে॥ ৩৯৬

নাস্বাদিতং প্রেম ন সাদিতং চ
ব্যর্থং ময়া জন্ম বিনীতমেতৎ।
গতাগতং হন্ত কৃতং বৃথৈব
শূন্যে গৃহান্তেঽতিথিনা যথৈব॥ ৩৯৭

আস্বাদ করিনি প্রেম, করিনি আদান।
বৃথাই হইল মোর জন্ম অবসান॥
জনশূন্য গৃহ দ্বারে অতিথির মত।
করিলাম আমি হায় বৃথা গতাগত॥ ৩৯৭

সচ্চিদ্‌ঘনানন্দরসানন্নুত্তমান্‌
সামান্য এব স্বয়মেব সেবতে।
পেপীয়তে পায়য়তে চ যঃ পরান্‌
বন্ধুর্হিতৈষীব বিশেষ এব সঃ ॥ ৩৭৮

সচ্চিদ্‌ আনন্দ রস পরম উত্তম।
আস্বাদ করে যে নিজে সামান্য সে জন ॥
নিজে পান করে আর অপরে পিয়ায়।
হিতৈষী বন্ধুর মত, বিশিষ্টতা তায় ॥ ৩৭৮

ইতি প্রেমসূক্তস্তবঃ ॥১৩॥



## ১৪। অথ রতিসূক্তয়ঃ।

রতিঃ কৃষ্ণকৃপোৎপত্তিঃ সৎসঙ্গাৎ পুষ্যতে চ সা।
স্বেদঃ কম্পোঽশ্রু পুলকো বৈবর্ণ্যং রতিলক্ষণম্॥ ৩৯৯

কৃষ্ণকথা হ'তে হয় রতির উদয়।
সাধু সমাগম হ'তে পুষ্টি তার হয়॥
স্বেদ কম্প বিবর্ণতা অশ্রু ও রোমাঞ্চ।
উল্লিখিত আছে রতি লক্ষণ এ পঞ্চ॥ ৩৯৯

নাম্না ভাগবতী চ্ছায়া জড়া চ কপটাহ্বয়া।
পঞ্চাত্মাসৌ রতিঃ প্রোক্তা তত্র ভাগবতী পরা॥ ৪০০

ভাগবতী, ছায়া, জড়া, কপট আখ্যান।
পঞ্চাত্মা সে রতি, ভাগবতীই প্রধান॥ ৪০০

ভাগবত্যা রতের্গন্ধে রতিশ্ছায়েতি কীর্ত্যতে।
বিট-মদ্যপ-রাগান্ধপ্রীতৌ সা দৃশ্যতে জড়া॥
আলোকায়েব লোকানাং কীর্ত্তনে ধূলিলুণ্ঠনে।
স্বৈরিণ্যাঃ স্বামিপার্শ্বে চ পুলকে কপটা রতিঃ॥ ৪০১
(যুগ্মকম্)

ভাগবতী রতিগন্ধ যে রতিতে রয়।
ছায়া রতি নামে তারে জানিবে নিশ্চয়॥
মদ্যপায়ী লম্পট ও বিষয়ান্ধ জনে।
যে প্রীতি দেখায় তারে জড়া রতি ভণে॥

লোকে দেখাইতে শুধু কীর্ত্তন সময়ে।
যে রতি জানায় ধুলী বিলুণ্ঠিত হ'য়ে।
স্বামি-পার্শ্বে কুলটা যে পুলক দেখায়।
নামেতে কপটা রতি তারে বলা যায় ॥ ৪০১

রামো গতি র্মতী রামে রামে যস্য রতিঃ স্থিরা।
ধাত্রা সফলতাং নীতং তস্য মানুষ্যকং স্বকম্ ॥ ৪০২

রাম গতি, রামে মতি, রামে রতি যার।
সফল করেন হরি জনম তাহার ॥ ৪০২

যদৃচ্ছালাভসন্তুষ্টং মনো রামে রমেত চেৎ।
প্রতীয়েত তদা তুল্যা ভবনেঽথ বনে স্থিতিঃ ॥ ৪০৩

যথালাভে তুষ্ট মনে হ'লে রামে রতি।
ভবনে বা বনে বাসে হয় তুল্য মতি ॥ ৪০৩

শনৈঃ শনৈরতীতানি হা তদানীং দিনানি মে।
রতির্ভাগবতী নাসীদিদানীমনুতপ্যতে ॥ ৪০৪

দিনে দিনে দিন গুলা কেটে গেল মোর।
হ'ল না ঈশ্বরে রতি, এবে বহে লোর ॥ ৪০৪

ইতি রতিসূক্তয়ঃ ॥১৪॥



## ১৫। অথ সেবাসূক্তয়ঃ।

ঈশ্বরারাধনায়ৈব তবেহাগমনং ভবে।
ততঃ সন্ততমেব ত্বং সেবস্ব পরমেশ্বরম্ ॥ ৪০৫
হরি ভজিতেই তব ভবে আগমন।
অতএব কর সদা হরির(ই) সেবন ॥ ৪০৫

ব্যাধবংশীস্বরেণেব সাধুনাম্না বশীকৃতঃ।
বিস্মৃতাত্মমনোদেহো দুর্ল্লভো হরিসেবকঃ ॥ ৪০৬
ব্যাধবংশীস্বর সম মুগ্ধ সাধু-নামে।
দেহমন-ভোলা ভক্ত দুর্ল্লভ ভুবনে ॥ ৪০৬

সেবায়াং যো ভগবতো লগ্নো মগ্নোঽস্য পাদয়োঃ।
স এব সেবকঃ সাধুরসেবায়াং ন সেবকঃ ॥ ৪০৭
হরি পদে ম'জে তাঁর সেবাতে যে রত হয়।
সেই তো সেবক, বিনা সেবাতে সেবক নয় ॥ ৪০৭

অদ্যোক্তং শ্বো হরিঃ সেব্যঃ শ্বঃ পরশ্বস্তথা পুনঃ।
ন ত্বেবং সেবিতো দেবো হন্ত কালো বৃথা গতঃ ॥ ৪০৮
আজ বলি কাল আমি সেবিব শ্রীহরি।
কাল বলি পরশু সেবিব—এই করি ॥
বৃথা ভাবে কাল মোর কেটে গেল হায়।
হ'ল না হরির সেবা, কি হবে উপায় ? ৪০৮

সেব্যং শুশ্রূষতে দেবং সেবকো হি দিবানিশম্।
ন তু স্থাতুমপীশঃ স্যাৎ সেবামার্গে হ্যসেবকঃ ॥ ৪০৯

সেবক—সেব্যের সদা করে উপাসনা।
সেবামার্গে অসেবক থাকিতে পারে না ॥ ৪০৯

হর্ষং শোকং সুখং দুঃখং প্রোৎসাহেন সহেত যঃ।
চিরং দেবং চ সেবেত সেবকঃ প্রকৃতো হি সঃ ॥ ৪১০

হর্ষ, শোক, সুখ, দুঃখ, সোৎসাহে যে সয়।
দেবে সদা সেবে, সেই সেবক নিশ্চয় ॥ ৪১০

অবন্ধনোঽপি বদ্ধোঽসৌ বদ্ধোঽপি চ্ছিন্নবন্ধনঃ।
কর্ম্মী নাহঙ্কৃতের্বাসো দাসো ভাগবতো হি যঃ ॥ ৪১১

কর্ম্ম ক'রে অহঙ্কার করে না যে জন।
যে বা করে দাস ভাবে হরি আরাধন ॥
বন্ধন না থাকিলেও বদ্ধ তারে কয়।
হ'লেও সে জন বদ্ধ বন্ধহীন হয় ॥ ৪১১

দাসে দুঃখিন্যসৌ দুঃখী দুঃখমোক্ষেণ তৎক্ষণাৎ।
তং সান্ত্বয়িতুমায়াতি হন্ত দেবো দয়ানিধিঃ ॥ ৪১২

দাস দুঃখী হ'লে, নিজে দুঃখী হ'য়ে হরি।
অচিরে করিতে শান্ত আসে দয়া করি ॥ ৪১২

সর্ব্বমাদ্রিয়তে দেবঃ সর্ব্বো নাদ্রিয়তে তু তম্।
আদেহাসক্তি কা শক্তিস্তস্য দাস্যমুপাসিতুম্ ॥ ৪১৩

হরি সবে ভাল বাসে, সবে তাঁরে বাসে না।
দেহাসক্তি সত্ত্বে অসম্ভব দাস্যোপাসনা ॥ ৪১৩

সর্ব্বদা হরিদাসস্য মঙ্গলং ন ত্বমঙ্গলম্।
সর্ব্বেশ্বরো হি ভগবান্ সহায়স্তস্য জায়তে ॥ ৪১৪

হরিদাস লভে সদা কেবল(ই) মঙ্গল।
ভগবান্ হন তার সহায় সম্বল ॥ ৪১৪

বিপদোঽপি মুহুঃ শ্লাঘ্যাঃ শ্রীহরেঃ পাদবন্দনে।
ন তু তস্যাঙ্ঘ্রিবিভ্রংশে সম্পদোঽপি পদে পদে ॥ ৪১৫

হরিপদ সেবনে বিপদ(ও) ভাল হয়।
তা ছাড়ি সম্পদ(ও) পদে পদে ভাল নয় ॥ ৪১৫

গাবো বৎসতরং স্মরন্তি হি যথা বিত্তং দরিদ্রা যথা
দীপাভাং শলভা যথা মুরলিকানাদং কুরঙ্গা যথা।
কীটাশ্চ ভ্রমরং যথা মুহুরহো মীনা যথা জীবনং
কূর্ম্মাঃ স্বং পৃথুকং যথা স্মরত হে দাসাস্তমীশং তথা ॥ ৪১৬

আপনার বৎসে যথা ভাবে ধেনুগণ।
দরিদ্র মানব যথা চিন্তা করে ধন ॥
পতঙ্গ প্রদীপ-প্রভা যথা চিন্তা করে।
মুরলীর ধ্বনি যথা মৃগগণ স্মরে ॥
কুমারিয়া পোকা ভাবে ভ্রমরে যেমন।
মৎস্যগণ করে যথা সলিলে স্মরণ ॥
নিজ শিশু কূর্ম্মগণ যথা চিন্তা করে।
তথা ওহে দাসগণ স্মর সে ঈশ্বরে ॥ ৪১৬

ইতি সেবাসূক্তয়ঃ ॥১৩॥

## ১৬। অথ ভিক্ষাসূক্তয়ঃ।

কার্য্যসিদ্ধিবিশেষার্থং পুরুষার্থে সুসাধিতে।
ঈশ্বরাদেঃ সহায়ত্বগ্রহণং প্রার্থনা নৃণাম্॥ ৪১৭

করা হ'লে পুরুষার্থ সাধন অশেষ।
করিবার জন্য কার্য্যসিদ্ধি সবিশেষ॥
ঈশ্বর-আদির যাহা সাহায্য গ্রহণ।
তাহা হয় মানবের প্রার্থনা লক্ষণ॥ ৪১৭

স্বার্দ্রতাহঙ্কৃতের্নাশঃ পুরুষার্থো গুণগ্রহাৎ।
অত্যন্তপ্রীতিসম্পত্তিরিত্যুক্তং প্রার্থনাফলম্॥ ৪১৮

আত্মসরসতা আর অহঙ্কার নাশ।
গুণের গ্রহণে অতি প্রীতির বিকাশ॥
চতুর্থতঃ পুরুষার্থ—এই চতুষ্টয়।
প্রার্থনার ফলরূপে উল্লিখিত হয়॥ ৪১৮

দেহীতি যাচমানস্য হীনভাবমুপেয়ুষঃ।
সদ্য এব বিনশ্যন্তি লজ্জামানসমাদরাঃ॥ ৪১৯

'দাও' বাক্যে যাচকের হীনভাব আসে।
লজ্জা মান সমাদর সদ্যই সে নাশে॥ ৪১৯

যাচ্ঞয়া লঘুতাং যান্তি সুমহান্তোঽপি জন্তবঃ।
সর্ব্বশ্রেষ্ঠোঽপি ভগবান্ ভিক্ষুর্বামনতাং গতঃ॥ ৪২০

যাচ্ঞায় লঘুতা লভে অতি মহাজন।
ভগবান্(ও) ভিক্ষাকালে হ'য়েন বামন॥ ৪২০

ভিক্ষা হি মরণপ্রখ্যা ন ভিক্ষামাচরেৎ ক্বচিৎ।
ভিক্ষায়া মরণং শ্রেয়ঃ সেয়ং শিক্ষা হি সদ্‌গুরোঃ ॥ ৪২১

ভিক্ষা তো মরণ—ভিক্ষা ক'রনা কখন।
ভিক্ষা হ'তে মৃত্যু ভাল—গুরুর বচন ॥ ৪২১

শ্রেয়স্তাবদিহাভৈক্ষ্যং ভিক্ষাং বা স্বোদরোচিতম্।
আত্মোদরপ্রমাণা হি ভিক্ষা মোক্ষায় কল্পতে ॥ ৪২২

ভিক্ষা না করাই ভাল—যদিই করিবে।
কেবল স্বোদরযোগ্য চাহিয়া লইবে ॥
স্বোদর প্রমাণ যদি ভিক্ষা করা যায়।
তা'তে কিন্তু দোষ নাই—মোক্ষ হয় তায় ॥ ৪২২

বৃত্তিরাজগরী যা চ সা হি ভিক্ষা প্রশস্যতে।
যস্যাসৌ বর্ত্ততে বৃত্তিঃ স নির্বৃতিমিহাশ্নুতে ॥ ৪২৩

অজগর বৃত্তি যাহা, ভিক্ষা সে উত্তম।
সে বৃত্তি থাকিলে হয় সুখ অনুপম ॥ ৪২৩

রাজাধিরাজভগবৎসবিধং প্রপদ্য
মূঢ়ো হি ভিক্ষুরিহ কাময়তেঽষ্টসিদ্ধীঃ।
ভক্তিপ্রবোধময়রত্নমনেকযত্ন-
সাধ্যং তু সাধয়তি ভিক্ষুরুদারবুদ্ধিঃ ॥ ৪২৪

লভি রাজ-অধিরাজ-হরি দরশন।
মূঢ় ভিক্ষু অষ্টসিদ্ধি করে আকিঞ্চন ॥
যত্নসাধ্য রত্ন আহা ভক্তি-জ্ঞানময়।
সে ভিক্ষু চাহিয়া লয়, সুবুদ্ধি যে হয় ॥ ৪২৪

ইতি ভিক্ষাসূক্তয়ঃ ॥১৬॥

## ১৭। অথ নির্ভরসূক্তয়ঃ।

আত্মনির্ভরমুৎসৃজ্য কুর্য্যাদীশ্বরনির্ভরম্।
কর্ত্তব্যার্থে স্থিতস্থায়ং সহায়ো জায়তে ধ্রুবম্॥ ৪২৫
স্বনির্ভর ত্যজি, কর নির্ভর ঈশ্বরে।
কর্ত্তব্যে থাকিলে হরি সহায়তা করে॥ ৪২৫

নির্ভরং নির্ভরং কুর্য্যাদীশ্বরোঽপীশ্বরোপরি।
কর্ম্মাকর্ম্মফলে ত্বং মে প্রমাণং ভগবন্নিতি॥ ৪২৬
সমর্থ হ'লেও নিজে, হরির উপর।
সর্ব্বথা প্রপন্ন হ'য়ে করিবে নির্ভর॥ ৪২৬

নির্ভরাদেব কুক্ষেত্র-পঙ্কোঽপি সদুপেক্ষিতঃ।
শুষ্যেদেব ক্বচিৎ কালে হরিপাদপ্রসাদতঃ॥ ৪২৭
কুক্ষেত্রের পঙ্করাশি যদিও সজ্জন।
উপেক্ষায় মাখা চক্ষে করে নিরীক্ষণ॥
তথাপি শুকায় তাহা নির্ভরের(ই) ফলে।
হরিপাদ-প্রসাদ লভিয়া কোন(ও) কালে॥ ৪২৭

আক্রোশিতোঽপি চাক্রোশং ন কুর্য্যাদ্ দুর্জ্জনোপরি।
ঈশ্বরে নির্ভরং কুর্য্যাৎ প্রতিকুর্য্যাৎ স হি প্রভুঃ॥ ৪২৮
আক্রোশে দুর্জ্জন যদি, আক্রোশ না কর।
ঈশ্বর(ই) দিবেন দণ্ড—করিও নির্ভর॥ ৪২৮

একঃ পুরুষকারস্তু নৈবাপত্তিনিবারকঃ।
প্রষ্ঠঃ শ্রেষ্ঠঃ প্রতিষ্ঠেত ন চেদীশ্বরনির্ভরঃ ॥ ৪২৯
একা তো পুরুষকারে বিপদ না যায়।
ঈশ্বর-নির্ভর যদি অগ্রে নাহি ধায় ॥ ৪২৯

ঈশ্বরোপরি বিশ্বাসাদ্ যঃ কুর্য্যাৎ পূর্ণনির্ভরম্।
তিথিনক্ষত্রবারাদে র্দোষোঽপ্যস্য গুণায়তে ॥ ৪৩০
বিশ্বাসে ঈশ্বরে পূর্ণ নির্ভরের বলে।
তিথি বারাদির দোষ(ও) গুণ হ'য়ে ফলে ॥ ৪৩০

নিঃশঙ্কান্নির্ভরাদেব কুর্য্যাৎ সাহায্যমীশ্বরঃ।
ন তু সংশয়সংশ্লিষ্টাদ্ দ্রৌপদীহ নিদর্শনম্ ॥ ৪৩১
একান্ত বিশ্বাস করি করিলে নির্ভর।
দ্রৌপদীর মত করে সাহায্য ঈশ্বর ॥ ৪৩১

তেনৈব দীয়তে খাদ্যং যদর্থং ক্রিয়তে শ্রমঃ।
প্রাগেব সৃষ্টেরন্নাদি সৃষ্টস্যাঽস্রষ্ট সৃষ্টিকৃৎ ॥ ৪৩২
যাঁর জন্য কর শ্রম তিনি খাদ্যদাতা।
সৃষ্টির পূর্ব্বেই অন্ন সৃজেন বিধাতা ॥ ৪৩২

প্রাগেবোৎপাদিতং যেন স্তন্যং ভ্রূণস্য বর্ত্তনম্।
প্রাগুৎপত্তে রসৌ মেঽপি ন কিং বৃত্তিমকল্পয়ৎ ॥ ৪৩৩
যে করে ভ্রূণের জন্য স্তন্য সঞ্চারণ।
আমার(ও) কি করেনি সে বৃত্তি নির্দ্ধারণ ? ৪৩৩

স্বসাধ্যে কর্ম্মণি প্রাজ্ঞো ন ব্যাপারয়তীশ্বরম্।
কো নু গোষ্পদমুত্তর্ত্তুং প্রযুঙ্‌ক্তে পোতমুত্তমম্॥ ৪৩৪
নিজ সাধ্য কাজে নাহি খাটাবে ঈশ্বরে।
গোষ্পদ তরিতে তরি চালনা কে করে? ৪৩৪

ইশ্বরস্তম্ভমালম্ব্য বালকা ইব সাধকাঃ।
ন পতন্তীহ সংসারে ভ্রমন্তোঽপি সসম্ভ্রমম্॥ ৪৩৫
শিশুসম সাধু হরি-স্তম্ভ-আলম্বনে।
পতন লভে না কভু সংসার-ভ্রমণে॥ ৪৩৫

কোঽপি ন স্যাদ্ বিপৎপাত ঈশ্বরাজ্ঞানুবর্ত্তিনঃ।
স্খলনং বালকস্যেব তাতহস্তাবলম্বিনঃ॥ ৪৩৬
থাকিলে ঈশ্বরবশে, বিপদ ঘটে না।
পিতৃহস্ত-ধারী শিশু চলিলে পড়ে না॥ ৪৩৬

গচ্ছন্ বালস্তাতহস্তাবলম্বী
প্রায়োঽবশ্যং ভ্রশ্যতে সৎপথেঽপি।
তাতেনৈবালম্বিতোঽসৌ করাগ্রে
নো কান্তারেঽপ্যাপতেদ্ বন্ধুরেঽপি॥ ৪৩৭
সন্তান পিতার হস্ত নিজে যদি ধরে।
প্রায়ই সে পড়ে রাজপথের উপরে॥
নিজহাতে পিতা তারে করিলে ধারণ।
দুর্গম পথেও তার না হয় স্খলন॥ ৪৩৭

ইতি নির্ভরসূক্তয়ঃ ॥১৬॥

———০———

## ১৮। অথ ভাবসূক্তয়ঃ।

ভাব আভ্যন্তরো যাদৃগ্ বহিস্তাদৃক্ প্রকাশতে।
কো নু সংগোপয়েদেতং পাপপারদকোপবৎ ॥ ৪৩৮

অন্তরের ভাব ঠিক বাহিরে দেখায়।
পাপ-পারা-কোপ মত লুকান তা দায় ? ৪৩৮

একমূলসমুদ্ভূতা লোকাঃ পূপা ইবাপৃথক্।
তেঽপ্যন্তর্ভাবমাত্রেণ ভিদ্যন্তে তু পরস্পরম্ ॥ ৪৩৯

লোকের—পিষ্টকমত একই নিদান।
অন্যোন্যে অন্তর্-ভাবে হয় ভিন্ন জ্ঞান ॥ ৪৩৯

জলমগ্নজনপ্রাণসমানব্যাকুলাত্মনা।
তদেকতানভাবেন লভ্যতে ভগবৎপদম্ ॥৪৪০

জলমগ্ন মানবের প্রাণের সমান।
একান্ত ব্যাকুল হ'লে মিলে ভগবান্ ॥ ৪৪০

সাধুতাকারণং বিদ্যাৎ সদ্ভাবাধীনজীবনম্।
তৈলস্য হেতুরেকো হি সুপক্কঃ সর্ষপোৎকরঃ ॥৪৪১

সাধুত্বের হেতু সদ্-ভাবের জীবন।
সুপক্ক সর্ষপ যথা তৈলের কারণ ॥ ৪৪১

কুৎসিতেঽপ্যুদিতে ভাবে মানসে মানুষেণ চেৎ।
কুকার্য্যে নানুরজ্যেত তদা দোষো ন জায়তে ॥ ৪৪২

মনেতে কুৎসিত ভাব হলেও উদয়।
কুকার্য্যে না রত হ'লে দোষ নাহি হয় ॥ ৪৪২

যথা ভাব স্তথা লাভ ইত্যমিথ্যা জনশ্রুতিঃ।
পশ্য বেশ্যা গতা স্বর্গং সন্ন্যাসী নরকং গতঃ ॥ ৪৪৩

যথা ভাব তথা লাভ—মিথ্যা কথা নয়।
বেশ্যা দেখ স্বর্গে গেল, সন্ন্যাসী নিরয় ।৪৪৩

মনোঽভিসন্ধেরনুরূপরূপো
ধর্ম্মোঽথবাঽধর্ম্ম ইতি ধ্রুবোক্তিঃ।
ঐশে বিচারেঽস্তি ন পাপপুণ্যং
প্রমাণমন্তর্গতভাব এব ॥ ৪৪৪

মানসের অভিসন্ধি সদৃশ আকার।
ধর্ম্ম বা অধর্ম্ম, এতে নাহি ব্যভিচার।
পাপ পুণ্য কিছু নাই ঈশ্বর বিচারে।
প্রমাণ কেবল ভাব, যা থাকে অন্তরে ॥ ৪৪৪

ইতি ভাবসূক্তয়ঃ ॥১৮॥



## ১৭। অথ দম্ভসূক্তয়ঃ।

যা প্রেমরহিতা ভক্তিরসৌ দাম্ভিকতা মতা।
আত্মানং দাম্ভিকো হন্তি হন্ত স্বোদরতৎপরঃ॥ ৪৪৫

প্রেমহীন ভক্তিকেই দাম্ভিকতা বলে।
দাম্ভিক আত্মাকে বধে লালসার ফলে॥ ৪৪৫

কেশী মুণ্ডী জটী বাস্তু হরৌ নিষ্কপটো ভবেৎ।
সত্যসারল্যসাদ্‌গুণ্যাদীশ্বরো হি প্রসীদতি॥ ৪৪৬

কেশজটাধারী কিম্বা মুণ্ডিত মস্তকে।
হরি ভজ, কিন্তু যেন ভণ্ডতা না থাকে॥
সত্য সরলতা আর শ্রেষ্ঠ গুণচয়।
ইহাতেই ঈশ্বরের প্রসন্নতা হয়॥ ৪৪৬

যো মূঢ়ো বাসনাসত্ত্বে ধত্তে গৈরিকমম্বরম্।
গত এবাস্য লোকোঽয়মসৌ চাপি বিনশ্যতি॥ ৪৪৭

যে ধরে বাসনা সত্ত্বে গৈরিক বসন।
ইহ লোক গেল তার, অন্যত্র পতন॥ ৪৪৭

ভাবে কপটতাদুষ্টে নষ্টমেবাখিলং ভবেৎ।
প্রিয়াপ্রিয়োক্তিবিষমান্ ন জনাননুরঞ্জয়েৎ॥ ৪৪৮

কপটতাদোষে যদি ভাব দুষ্ট হয়।
সাধনাদি পায় তবে সকল(ই) বিলয়॥
ক্ষণে ক্ষণে প্রিয় ও অপ্রিয় যারা কয়।
তাহাদের তোষামোদ করা ভাল নয়॥ ৪৪৮

অহো তামসিকো ভাবো ধর্ম্মে লোকস্য দৃশ্যতে।
একাদশ্যুপবাসার্থং দশম্যাং গুরুভোজনম্ ॥ ৪৪৯
হায় কি তামস ভাব ধর্ম্মে দেখা যায়!
একাদশী হেতু দশমীতে বেশী খায়!! ৪৪৯

ব্যাজধার্ম্মিকভাবানাং দন্তাবলদতামিব।
বহিরেকবিধং রূপমন্তরন্যবিধং পুনঃ ॥ ৪৫০
ভণ্ড ধার্ম্মিকের ভাব হস্তিদন্ত সম।
বাহিরে ভিতরে রূপ বিভিন্ন রকম ॥ ৪৫০

সাড়ম্বরং হরের্নাম সংকীর্ত্ত্য বহবঃ কলৌ।
যান্ত্যন্তে নরকং লোকা ভাবান্তরমলীমসাঃ ॥ ৪৫১
অনেকে কলিতে করি নাম সংকীর্ত্তন।
ভাবদোষে করে শেষে নরকে গমন ॥ ৪৫১

কীর্ত্তনাবসরে নৃত্যমূর্দ্ধবাহু যদুদ্ধতম্।
তাং কীর্ত্তনতমোঽবস্থামব্যবস্থাং বিদুর্বুধাঃ ॥ ৪৫২
উদ্ধত ভাবেতে ঊর্দ্ধে দুই হাত তুলে।
মত্তভাবে নৃত্য যাহা কীর্ত্তনের কালে।
শৃঙ্খলাবিহীন অতি চঞ্চল আকার।
কীর্ত্তনের তমোদশা নাম হয় তার ॥ ৪৫২

ধর্ম্মস্যাড়ম্বরং সর্ব্বং বাহ্যমুৎসৃজ্য সর্ব্বথা।
রমেতাভ্যন্তরে ধর্ম্মে ন দম্ভঃ শ্রেয়সে ক্বচিৎ ॥ ৪৫৩
বাহ্য ধর্ম্ম আড়ম্বর ত্যজিয়া সকল।
আন্তরিক ধর্ম্মে মজ, দম্ভেতে কুফল ॥ ৪৫৩

ধর্ম্মাড়ম্বরদম্ভাদি ধার্ম্মিকেষু ন সম্ভবেৎ।
ধার্ম্মিকা ধর্ম্ম্যকর্ম্মাণি গূঢ়গূঢ়ং হি কুর্ব্বতে ॥ ৪৫৪
ধার্ম্মিকে ধর্ম্মের ভাণ কভু না সম্ভবে।
ধর্ম্মকর্ম্ম করে তারা অতি গূঢ়ভাবে ॥ ৪৫৪

দম্ভেনাপ্যেকচিত্তেন ভাবস্যৈকস্য ভাবিনঃ।
প্রকৃত্যৈব ক্রমাদাত্মা ভবেৎ তদ্ভাবভাবিতঃ ॥ ৪৫৫
ভণ্ডতায়(ও) একমনে ভাবি কোন(ও) ভাবে।
আত্মা তায় ম'জে যায় ক্রমশঃ স্বভাবে ॥ ৪৫৫

কৃতে সর্ব্বত্র কর্ত্তৃত্বমৌদাসীন্যং তু দুষ্কৃতে।
পশ্যেদং শিশ্নিদানস্য চতুরস্য বিচেষ্টিতম্ ॥ ৪৫৬
কর্ত্তৃত্ব সকল কাজে, পাপেই উদাস।
ধূর্ত্তের কেমন দেখ চাতুরী প্রকাশ !! ৪৫৬

চাতুর্য্যগুণরাশিভ্যো ন হীশানঃ প্রসীদতি।
সন্তুষ্যত্যাশুতোষোঽয়মন্তঃ সদ্ভাবমাত্রতঃ ॥ ৪৫৭
রাশি রাশি চাতুরীতে হরি তুষ্ট নয়।
আশুতোষ সে—অন্তর্-ভাবে তুষ্ট হয় ॥ ৪৫৭

সত্যাসত্যমনাদৃত্য যো ব্রূয়াৎ সাধুবেশধৃক্।
জিহ্বাখড়্গেন মূঢ়োঽয়মন্যাত্মানং নিপাতয়েৎ ॥ ৪৫৮
সত্যাসত্য না মানিয়া সাধুবেশ ধ'রে।
যে বলে, সে জিহ্বা খড়্গে পরে হত্যা করে ॥ ৪৫৮

সংগ্রহী ভাবিনোঽন্নস্য দ্রব্যসম্ভারবাহকঃ।
বিলাসিজনতোষী চ সাধুবেশী প্রবঞ্চকঃ॥ ৪৫৯

ভাবী খাদ্য সংগ্রাহক, দ্রব্যাদি বাহক।
বিলাসি-রঞ্জক—সাধুবেশী প্রবঞ্চক॥ ৪৫৯

সাধূপদিষ্টমেবার্থং লোকোঽয়ং বহু মন্যতে।
কপটেনোপদিষ্টং তু ন কশ্চিদনুবর্ত্ততে॥ ৪৬০

সাধু উপদেশে লোক শ্রদ্ধাবান্ হয়।
কপটের উপদেশ কেহ নাহি লয়॥ ৪৬০

শূন্যকুম্ভে জলাচ্ছব্দঃ কাষ্ঠে তিষ্ঠতি চানলাৎ।
ধর্ম্মধ্বজিমুখে ধর্ম্মাৎ স চ বাচালতাময়ঃ॥ ৪৬১

জলমধ্যে শূন্যঘটে শব্দ শোনা যায়।
অনলে পুড়িলে কাষ্ঠ, শব্দ হয় তায়॥
ভণ্ড ধার্ম্মিকের মুখে শব্দ যাহা হয়।
জগতে বিদিত তাহা বাচালতাময়॥ ৪৬১

সাধুত্বং ন বহিঃ কার্য্যমসাধুত্বেঽন্তরাস্থিতে।
অসাধোঃ সাধুবেশিত্বমত্যন্তমপরাধকৃৎ॥ ৪৬২

অসাধুতা থাকে যদি হৃদয়ের মাঝে।
বাহিরেই তবে শুধু সাধুতা না সাজে॥
অসাধু সাধুর বেশ করিলে ধারণ।
অতি অপরাধ হয়, শাস্ত্রের লিখন॥ ৪৬২

কামং ধার্ম্মিকনেপথ্যব্যবহারো ন দুষ্করঃ।
কিন্তু হন্ত কদাচারঃ পাপভারশ্চ দুস্ত্যজঃ॥ ৪৬৩

ধার্ম্মিকের বেশ ব্যবহার তো সুকর।
কদাচার পাপভার ছাড়াই দুষ্কর॥ ৪৬৩

ধ্যানং কৃত্রিমধৈর্য্যেণ তত্ত্বোক্তি র্গৃহমেধিনঃ।
যোগিনো মৈথুনং চেতি তিস্র আত্মপ্রবঞ্চনাঃ॥ ৪৬৪

নেশা-যোগে ধ্যান, গৃহস্থের উপদেশ।
যোগীর মৈথুন—আত্মবঞ্চনা বিশেষ॥ ৪৬৪

দর্পেণ স্ফীতবক্ষাস্ত্বং বাচালশ্চঞ্চলায়সে।
ভাবভক্তিবিহীনং ত্বাং ধিগ্ দাম্ভিকমধার্ম্মিকম্॥ ৪৬৫

গর্ব্বে বুক ফুলাইয়া, হইয়া বাচাল।
ঘুরিছ ফিরিছ তুমি হইয়া বিশাল॥
ওরে অধার্ম্মিক তোর ভাব ভক্তি নাই।
রে ভণ্ড ধার্ম্মিক তোরে ধিক্ বলি তাই॥ ৪৬৫

মালা গলে ভাতি বহু র্বহিস্তা-
দন্তর্মলো হন্ত বিহন্ত্যনন্তঃ।
কেশা বিলূনা ন মনো বিলূনং
ধিগস্তু তং দাম্ভিকতাবিধর্ম্মম্॥ ৪৬৬

বাহিরে গলায় বহু মালা দেখা যায়।
অন্তরে অন্তর-মল দূষিতেছে হায়॥
কেশ ফেলিয়াছ কিন্তু মন ফেল নাই।
রে ভণ্ড ধার্ম্মিক তোরে ধিক্ বলি তাই॥ ৪৬৬

ভক্তস্তথা দাম্ভিক ইত্যুভৌ তৌ
ভিন্নৌ যথাকাশরসাতলান্তৌ।
ভক্তো গুরূণাং চরণান্তলগ্নো
যো দাম্ভিকোঽসৌ খলু কামমগ্নঃ॥ ৪৬৭

ভক্ত ও ভণ্ড এ দুয়ে তুল্য কভু নয়।
আকাশ পাতাল তুল্য ভিন্ন তারা হয়॥
যে ভক্ত সে গুরুপদে লগ্ন হ'য়ে রয়।
যে ভণ্ড সে বিষয়বাসনা মগ্ন হয়॥ ৪৬৭

ইতি দম্ভসূক্তয়ঃ॥১৯॥

—o—



## ২০। অথ বিশ্বাসসূক্তয়ঃ।

মূলং ভবতি যস্যার্থঃ ফলং সত্যাশ্রিতং ধ্রুবম্।
বিশ্বাসোঽয়মবিশ্বাসঃ সত্যার্থরহিতোঽপরঃ ॥ ৪৬৮
মূল যার অর্থ, ফল ধ্রুব সত্যাশ্রিত।
বিশ্বাস সে—অবিশ্বাস সত্যার্থরহিত ॥ ৪৬৮

সচ্চিদানন্দবৃক্ষস্য বিশ্বাসো মূলমুচ্যতে।
মতভেদৈঃ কিমিত্যাহ পার্ব্বতীং পরমেশ্বরঃ ॥ ৪৬৯
সচ্চিদ্ আনন্দবৃক্ষে মূল তো বিশ্বাস।
মতভেদে কি আসে—এ শিবদুর্গাভাষ ॥ ৪৬৯

নাস্ত্যবিশ্বাসিনঃ কিঞ্চিদস্তি বিশ্বাসিনোঽখিলম্।
নাস্তিবাদেঽখিলং নাস্তি নাস্তিকো হি ভয়াস্পদম্ ॥ ৪৭০
অবিশ্বাসী মানুষের কিছু নাহি রয়।
বিশ্বাসী জীবের থাকে বস্তু সমুদয় ॥
নাস্তিকতাবাদে হায় কিছুই না থাকে।
নাস্তিক ভয়ের হেতু, দূরে রেখ তাঁকে ॥ ৪৭০

যং কঞ্চিদেকমালম্ব্য মার্গং বিশ্বাসপূর্ব্বকম্।
যতেত প্রযতঃ সিদ্ধ্যৈ সন্দেহমবহেলয়ন্ ॥ ৪৭১
যে কোনও মার্গ ধরি বিশ্বাস করিয়া।
সিদ্ধি হেতু যত্ন কর সংশয় ত্যজিয়া ॥ ৪৭১

যথা ভাবস্তথা লাভঃ সদ্ভাবং তেন ভাবয়েৎ।
জীবং-মন্যো ভবেজ্জীবঃ শিবং-মন্যঃ শিবো ভবেৎ ॥ ৪৭২
ভাব মত লাভ, তাই ভাবিবে সুভাবে।
জীবভাবে জীব হয়, শিব শিবভাবে ॥ ৪৭২

যথা ভাবস্তথা লাভো বিভোঃ কল্পতরোরিব।
নহি প্রার্থিপ্রতীপোঽসৌ যচ্ছতি স্বেচ্ছয়া ফলম্ ॥ ৪৭৩
ভাব সম লাভ দেয় কল্পতরু বিভু।
প্রার্থীর অনিষ্ট ফল দেয় না সে কভু ॥ ৪৭৩

ঈশ্বরস্য নিরাকারমূর্ত্তেঃ সাকারমূর্ত্তিষু।
ঈশবুদ্ধ্যেশ্বরপ্রাপ্তি দৃর্ষদ্বুদ্ধ্যা দৃষদ্গতিঃ ॥ ৪৭৪
নিরাকার ঈশ্বরের মূর্ত্তি যে সাকার।
হরির ভাবে সে হরি, শিলা সে শিলার ॥ ৪৭৪

স গুরু র্যত্র বিশ্বাসঃ শিষ্যস্য সুদৃঢ়ঃ স্থিতঃ।
বিশ্বাসাল্লভ্যতে তত্ত্বমবিশ্বাসস্তু নিষ্ফলঃ ॥ ৪৭৫
সেই গুরু, দৃঢ় যাহে শিষ্যের বিশ্বাস।
বিশ্বাসেই মিলে তত্ত্ব—বৃথা অবিশ্বাস ॥ ৪৭৫

অলৌকিকানি চিত্রাণি যান্যুচ্যন্তে মহাত্মভিঃ।
বিশ্বাসস্তত্র কর্ত্তব্যঃ সত্যমেব সতাং বচঃ ॥ ৪৭৬
অদ্ভুত বিষয় যাহা বলে সাধু জন।
বিশ্বাসিবে তাহা, সত্য সাধুর বচন ॥ ৪৭৬

প্রায়ঃ স্ত্রীণাং ন বিশ্বাসো জায়তে পরমেশ্বরে।
অপি ভক্ত্যা লুঠন্তীষু বিশ্বাসস্তাসু নোচিতঃ ॥ ৪৭৭
স্ত্রীলোক করে না প্রায়(ই) বিশ্বাস ঈশ্বরে।
নহে সে বিশ্বাস্য লুঠিলেও ভক্তিভরে ॥ ৪৭৭

ভিক্ষুকে গণকে ধূর্ত্তে ধর্ম্মধ্বজিনি বঞ্চকে।
বিশ্বাসো নৈব কর্ত্তব্যস্তদালাপেঽপি পাতকম্ ॥ ৪৭৮
ভিক্ষুক, গণক, ধূর্ত্ত, দাম্ভিক, বঞ্চক।
অবিশ্বাস্য পঞ্চক এ—বাক্যেও পাতক ॥ ৪৭৮

মিষ্টভাষী সুহাসী চ বিনীতো দীনদর্শনঃ।
তত্র কার্য্যো ন বিশ্বাসঃ প্রায়স্তাদৃগ্ ভয়াস্পদম্ ॥ ৪৭৯
মিষ্টভাষী মৃদুহাসী নম্র দীনজন।
বিশ্বাসের যোগ্য নহে প্রায়(ই) সে ভীষণ ॥ ৪৭৯

বিশ্বাসীশমদৃষ্ট্বাপি প্রাণান্তেঽপি ন সীদতি।
দীর্ঘেঽপ্যবগ্রহে ক্ষেত্রং কিং ন কর্ষতি কর্ষকঃ ॥ ৪৮০
বহুকাল(ও) দেখা যদি না পায় ঈশ্বরে।
বিশ্বাসী হতাশ ভাব কখন(ও) না ধরে ॥
দীর্ঘকাল যদি নাহি হয় বরিষণ।
কৃষক কি নাহি করে ক্ষেত্রের কর্ষণ? ৪৮০

ঈশ্বরোঽস্তীতি তত্ত্বার্থে যস্যাস্তে প্রত্যয়ো দৃঢ়ঃ।
সোঽচিরাদেব সংসারকারাগারাদ্ বিমুচ্যতে ॥ ৪৮১
ঈশ্বর অস্তিত্বে দৃঢ় বিশ্বাস যাহার।
শীঘ্র সে ছাড়িতে পারে ভবকারাগার ॥ ৪৮১

বলবদ্ দৃঢ়বিশ্বাসাদীশ্বরঃ সুলভায়তে।
সংসারিণোঽন্ধবুদ্ধেস্তু ন লভ্যো ভবতীশ্বরঃ ॥ ৪৮২
হরি মিলে অতি দৃঢ় বিশ্বাসের ফলে।
অন্ধবুদ্ধি সংসারীর সে তো নাহি মিলে ॥ ৪৮২

একান্তধর্ম্মবিশ্বাসী সর্ব্ববিশ্বাসভাজনম্।
বিশ্বাসাদীশ্বরঃ স্বৈরং সর্ব্বসম্পদমাবহেৎ ॥ ৪৮৩
ধর্ম্মে সুবিশ্বাসী সর্ব্ববিশ্বাস আস্পদ।
বিশ্বাসে হরিই দেন সকল সম্পদ ॥ ৪৮৩

বিশ্বস্তচিত্তপাষাণঃ পরীক্ষাপ্সু পতন্নপি।
দৃঢ়তাং ন ত্যজেদেব ত্যজেৎ ত্বস্থিরচিত্তমৃৎ ॥ ৪৮৪
পাষাণ সমান হয় বিশ্বাসীর মন।
পরীক্ষাসলিলে তার হ'লেও পতন ॥
কখন(ও) সে নাহি ত্যজে নিজ দৃঢ়তায়।
অস্থিরের মন মাটী, সেই ত্যজে তায় ॥ ৪৮৪

রামনাম ভবসাগরপারং
কারয়েদিতি গুরোরুপদেশে।
শ্রদ্ধয়া তরতি সংশয়বুদ্ধ্যা
দুর্গতঃ পততি জন্তুরধোঽধঃ ॥ ৪৮৫
রামনাম ভবার্ণবে ক'রে দেয় পার।
এই গুরু উপদেশে শ্রদ্ধা হয় যার ॥
সে তরে—সংশয় করে এতে যার মন।
অধঃপাত লভি দুঃখ পায় সেই জন ॥ ৪৮৫

ব্রহ্মঘ্নো নৃপতেরঘক্ষয়কৃতে ত্রী রামনামগ্রহং
শ্রুত্বা পুত্রনিরূপিতং কিল ঋষী রোষাৎ শশাপাত্মজম্।
অংহো হন্তি সকৃচ্চ কীর্ত্তিতমহো যৎ কোটিজন্মার্জ্জিতং
তন্নাম ত্রিরুপাদিশঃ কথমরে তদ্ গচ্ছ চাণ্ডালতাম্॥ ৪৮৬

নৃপতির ব্রহ্মহত্যা পাতক নাশিতে।
তিনবার রামনাম গ্রহণ করিতে॥
বিধান দিয়াছে পুত্র, এই কথা শুনি।
ক্রুদ্ধ হয়ে পিতা তারে শপিলেন মুনি॥
হায়রে বারেক মাত্র যে নাম কীর্ত্তন।
কোটি জনমের পাপ হরে সেইক্ষণ॥
তিনবার করিতে তা বলিলি কেমনে!
এ পাপের ফলে লভ চণ্ডাল জনমে॥ ৪৮৬

প্রাগ্ ভক্তাতিথিদত্তমর্পিতমভূদন্ধোঽন্ধদীনার্থিনে
ভক্তে ক্রুধ্যতি তেন সাধুমনয়ৎ শিষ্যোঽন্নমস্মৈ৷ত্তমম্।
ভক্তং সোঽভ্যবহার্য্য ভক্তমপি তৎ তং সাদরং ব্যাহরৎ
প্রীতিস্তাত ন হি প্রতীতিরহিতা সাধ্যং ক্বচিৎ সাধয়েৎ॥ ৪৮৭

ভক্ত অতিথিকে অন্ন প্রথমে অর্পিয়া।
দিলেন সাধু তা পুনঃ অন্ধকে পাইয়া॥
ইহাতে সে ভক্ত হ'ল ক্রুদ্ধ অতিশয়।
আনিল উত্তম অন্ন শিষ্য এ সময়॥

আকণ্ঠ সে অন্ন সেই ভক্তে খাওয়াইয়া।
বলিলেন সাধু তারে আদর করিয়া ॥
প্রত্যয় রহিত প্রীতি, ওহে মহাশয়।
সাধ্যের সাধনে কভু সমর্থ না হয় ॥ ৪৮৭

দৃষ্ট্বা সঞ্চিতমম্বুপাত্রসহিতং খণ্ডার্দ্ধখণ্ডং গৃহে
পত্ন্যাঃ সত্যনুযুক্তবত্যথ পতিঃ শ্বঃ সেব্যমিত্যব্রবীৎ।
তত্রাপ্রত্যয়িতামবেত্য রমণী তস্যাহ বিশ্বাসিনী
স্বামিন্নাশু বিমুঞ্চ সঞ্চয়রসং তঞ্চ প্রতীহীশ্বরম্ ॥ ৪৮৮

সতী কহে—গৃহে কেন রাখ খাদ্য জল।
পতি বলে—এ আগামী দিনের সম্বল ॥
অবিশ্বাস বুঝি এতে বিশ্বাসিনী সতী।
পতিকে বলিল—ত্যজ সঞ্চয়ের মতি ॥
আর(ও) শুন নিবেদন ওহে প্রিয়তম।
ঈশ্বরে করহ দৃঢ় ভক্তি আস্থাপন ॥ ৪৮৮

ইতি বিশ্বাসসূক্তয়ঃ ॥ ২০ ॥



## ২১। অথ তর্কসূক্তয়

সামান্যস্তর্কসম্পর্কঃ সর্ব্বঃ স্বমতপোষকঃ।
দেবস্যানুগ্রহাদেব কশ্চিদেবাস্তি নিশ্চয়ঃ॥ ৪৮৯

তর্ক অতি তুচ্ছ, সবে স্বমত রাখিতে চায়।
দেবতার কৃপাতেই নির্ণয়টী বুঝা যায়॥ ৪৮৯

বিষবদ্ বিষমোৎপাতো ভবেদ্ বাদবিবাদয়োঃ।
সর্ব্বং সহেত মৌনেন ধ্যায়ন্ ভগবতঃ পদম্॥ ৪৯০

বাদ প্রতিবাদে হয় বিষময় ফল।
হরি পদ চিন্তা করি সহিবে সকল॥ ৪৯০

নেহ কেনাপি তর্কেত তর্কো হ্যন্যোহন্যভেদকঃ।
ক্ষম্যতামিতি যাচিত্বা ধীরমধ্যেষয়েদ্ বরম্॥ ৪৯১

কাহারও সহিত তর্ক করা ভাল নয়।
যেহেতু পরস্-পরে তর্কে ভেদ হয়॥
ক্ষমা করিবেন বলি বরঞ্চ যাচিয়া।
প্রশ্ন জিজ্ঞাসিবে ধীরে বিনীত হইয়া॥ ৪৯১

অলং ধর্ম্মেষু তর্কেণ তর্কলভ্যো ন হীশ্বরঃ।
উপদেশমুপাদায় পালয়ন্ সুখমশ্নুতে॥ ৪৯২

ধর্ম্মে তর্ক বৃথা—তর্কলভ্য নহে হরি।
সুখ মিলে—উপদেশ পাইয়া আচরি॥ ৪৯২

ধর্ম্মে বিবদতে লোকো যাবদ্ বেত্তি ন তদ্রসম্।
পদ্মে গুঞ্জতি ভৃঙ্গো হি যাবৎ প্রাপ্নোতি নো মধু॥ ৪৯৩

যাবৎ ধর্ম্মের তত্ত্ব লোকে নাহি বুঝে।
তাবৎ তাহার তর্ক লইয়া সে যুঝে ॥
গুণ্ গুণ্ করে ভৃঙ্গ পদ্মেতে তাবৎ।
মধুর মধু-র স্বাদ না পায় যাবৎ ॥ ৪৯৩

পশ্যতাং ন বিবাদোঽস্তি স্তম্বেরমমিবেশ্বরম্।
বিবদন্তে যথৈবান্ধাস্তস্য ত্বেকাংশবেদিনঃ ॥ ৪৯৪

পূর্ণ হেরি হরি হস্তী না রহে বিবাদ।
দ্বন্দ্ব করে মন্দ যথা হেরি অঙ্গ পাদ ॥ ৪৯৪

সদ্য উদ্যানমাসাদ্য মালিকালাপপূর্ব্বকম্।
আস্বাদ্যাস্বাদ্য মাদ্যন্তি চতুরাঃ সরসং ফলম্ ॥
কতি বৃক্ষাঃ কিয়ন্মূল্যমিত্থং দুস্তর্ককর্কশাঃ।
নিষ্ফলাস্তু প্রমাদ্যন্তি বিষয়াসক্তমানসাঃ ॥
এবমাগম্য সংসারমীশ্বরাসঙ্গপূর্ব্বকম্।
সজ্জনা ভুঞ্জতে মোদং নষ্টাস্তর্কসমাকুলাঃ ॥ ৪৯৫
(বিশেষকম্)

বাগানেতে প্রবেশিয়া, মালীসঙ্গে আলাপিয়া
চতুর সরস ফল খেয়ে তৃপ্ত হয়।
কত গাছ মূল্য কত, বৃথা তর্ক এই মত
করিতে বিষয়ী লোক মত্ত হ'য়ে রয় ॥
তেমতি সংসারে এসে, ঈশ্বরের সঙ্গে মিশে
তত্ত্বামৃত পানে মজে সাধু মহাশয়।
যাহারা তর্কের বশ, তাহারা না পায় রস
নষ্ট তারা—নষ্ট করে বৃথাই সময় ॥ ৪৯৫

হরে র্হরস্যাপি মহত্তরত্বে
কো নির্ণয়স্তার্কিকয়োর্বিবাদে।
সাক্ষাৎকৃতৌ নৈব হরো হরিশ্চ
বিপশ্চিতস্তেন কুতঃ প্রমাণম্॥ ৪৯৬

হরি ও হরের মধ্যে কে বা বড় হয়।
তার্কিকের তর্কে এর কি হবে নির্ণয়॥
কভু তো সে দেখে নাই হরি কিম্বা হর।
প্রমাণ করিবে কিবা তার্কিক সে নর? ৪৯৬

ইতস্ততস্তাবদশেষশাস্ত্রতঃ
প্রমাণমানীয় বিবাদমাচরন্।
নিকৃষ্টমুচ্ছিষ্টমিবেহ লেলিহৎ
কিমাত্মমাহাত্ম্যমহো নিকৃন্তসি॥ ৪৯৭

এখান ওখান থেকে শাস্ত্ররাশি হ'তে।
প্রমাণ তুলিয়া তর্ক করি নানা মতে॥
উচ্ছিষ্ট ভোজন মত জঘন্য আচারে।
আপন মাহাত্ম্য কেন দাও ছারেখারে॥ ৪৯৭

কুতর্কসংঘট্টনয়াহবিলায়তে
প্রসন্নমপ্যল্পকচিত্তপল্বলম্।
শনৈরনালোড্য ততঃ সমাহিতঃ
সুসাধকস্তৃপ্যতি সাধনাম্বুভিঃ॥ ৪৯৮

কুতর্কের আন্দোলনে ক্ষুদ্র এ হৃদয়।
নির্ম্মলও পল্বলের মত ঘোলা হয়॥

বিনা আলোড়নে তাই ক্রমে সাবধানে।
সুসাধক তৃপ্ত হয় সাধনাম্বুপানে ॥ ৪৯৮

সম্ভাব্যতেঽভ্যাসত এব তত্ত্বতো
ব্রহ্মাথ দূরাৎ কিল তর্ককর্কশম্।
সংশ্রূয়তে হট্টগৃহং হি দূরতঃ
কোলাহলৈরাকুলমেব কেবলম্॥ ৪৯৯
নিকট হ'তেই ব্রহ্ম ঠিক জানা যায়।
দূর হ'তে তর্ক জালে বুঝা বড় দায় ॥
দূর হ'তে শোনা যায় হাটের যে রব।
মনে হয় কোলাহল কেবল সে সব ॥ ৪৯৯

তর্কে কার্কশ্যসারে স্ফুরতি বত গিরাং যুদ্ধমৌদ্ধত্যবিদ্ধং
সিদ্ধান্তো ধ্বান্তমধ্যে ব্রজতি চ বিলয়ং জৃম্ভতে দম্ভ এব।
স্পর্দ্ধাবদ্ধপ্রবন্ধস্ফুটপরুষরুষাশেষদোষাস্পদত্বাৎ
পাষাণোঽসৌ ন বিদ্যাকষণ ইতি মনঃ প্রের্য্যতে তত্র নার্য্যৈঃ
বক্যযুদ্ধ ঘটে ঘোর কুতর্কের ফলে।
মীমাংসা পলায় দূরে, দম্ভ উঠে জ্ব'লে ॥
স্পর্দ্ধা কর্কশতা আদি বহু দোষময়।
তর্ক নহে বিদ্যাচিহ্ন, তাই গ্রাহ্য নয় ॥ ৫০০

ইতি তর্কসূক্তয়ঃ ॥২০॥

## ২২। অথ অহঙ্কারসূক্তয়ঃ।

অহঙ্কারং পরিত্যজ্য ত্বয়া চাতুর্য্যপূর্ব্বকম্।
সংগ্রাহ্যো গৃহ্যতামর্থঃ সংসারবিপণাবিহ ॥ ৫০১

অহঙ্কার ত্যাগ করি চতুরতা ধরি।
এ সংসার হাটে লও সম্বল আহরি ॥ ৫০১

কথঙ্কারমহঙ্কারং করোষি স্মরকিঙ্কর।
বৈরিণং স্বৈরহন্তারং কালং স্মর ভয়ঙ্করম্ ॥ ৫০২

রে কামের দাস, কেন অহঙ্কার কর?
স্বৈরঘাতী ভয়ঙ্কর শত্রু কালে স্মর ॥ ৫০২

সমুদ্রঃ শোষিতো যেন পর্ব্বতঃ খর্ব্বিতস্তথা।
স গতোঽস্তমগস্ত্যোঽপি ত্বং রঙ্কাহঙ্করোষি কিম্ ॥ ৫০৩

গণ্ডূষে যে ক'রেছিল সিন্ধু বারি পান।
বিন্ধ্য পর্ব্বতের তথা গর্ব্ব অবসান ॥
সেই অগস্ত্যও অস্ত ক'রেছে গমন।
ক্ষুদ্র তুমি অহঙ্কার কর এ কেমন? ৫০৩

অবশ্যমদ্য বা শ্বো বা ভবনং তে বনং ভবেৎ।
লাঙ্গলং তত্র বাহ্যেত ঘাসং ভুঞ্জীত ঘোটকঃ ॥ ৫০৪

আজি হোক কালি হোক তব এ ভবন।
অবশ্যই একদিন হ'য়ে যাবে বন ॥
হয়তো হেথায় চাষী লাঙ্গল চষিবে।
হয়তো ঘোড়ায় ঘাস চরিয়া খাইবে ॥ ৫০৪

ত্বং মহানিতি কিং তেন তালবৃক্ষোঽপ্যসৌ মহান্।
ন চ্ছায়াসৎফলাপ্তিশ্চেদ্ ধিঙ্ মহত্ত্বং তথাবিধম্॥ ৫০৫

হওনা মহান্ তুমি, কিবা হবে তায়?
তালের বৃক্ষও ত গো মহান্ দেখায়॥
যদি নাহি মিলে তায় ছায়া ও সুফল।
ধিক্ সে মহত্ত্বে তবে, কিবা তাতে ফল? ৫০৫

শ্রেষ্ঠংমন্যস্ত্বমন্যেভ্যো মা ভূরিহ হি ভূরিশঃ।
কো নু জানাত্যপত্যানাং কিমেষাং কীদৃশো ভবেৎ॥৫০৬

অন্য হ'তে শ্রেষ্ঠ বলি নিজে না ভাবিবে।
কে জানে, এ জগতে কে কিরূপ হইবে? ৫০৬

কামং তেঽস্তু গুণঃ কশ্চিৎ স্যাদন্যস্য ততোঽধিকঃ।
ইত্যালোচ্যাবলম্বস্ব নম্রত্বমবিলম্বিতম্॥ ৫০৭

তোমার বিশেষ গুণ থাকিলে কি হয়।
হয়তো তাহার(ও) বেশী অন্য লোকে রয়॥
এইরূপ আলোচনা করিয়া অন্তরে।
নম্রতা ধারণ কর বিলম্ব না ক'রে॥ ৫০৭

বিশ্বমেব তবৈবৈতৎ কিমত্র মমতাস্পদম্।
তবৈব দদতস্তুভ্যং কথং ভো বিভ্যতাং বিভো॥ ৫০৮

বিশ্বই তোমার—হেথা কি আছে আমার।
ভয় কিগো দ্রব্য দিতে তোমায় তোমার? ৫০৮

সর্ব্বত্র মমতা যত্র ন তে কিঞ্চিদিতি ভ্রমঃ।
জানে মূঢ়জনস্তত্র কম্পেত কৃপণায়িতঃ॥ ৫০৯

মম-ভাব থাকে যথা নিত্য বর্ত্তমান।
কিছু নাই তব এই ভ্রান্তি পায় স্থান॥
তাহাতেই মূঢ়জন হইয়া কৃপণ।
দানের কথায় পায় শরীরে কম্পন॥ ৫০৯

ভস্মসাদস্ত্বহঙ্কারো মানো ম্লানোঽস্তু মে তথা।
মানাহঙ্কারমুক্তোঽহং লীয়েয় শ্রীহরেঃ পদে॥ ৫১০

ভস্ম হ'ক অহঙ্কার মান হ'ক ম্লান।
ত্যজি মদ মান, করি হরিপদ ধ্যান॥ ৫১০

হরিরেষ হৃদাকাশেঽপ্যহঙ্কারঘনাবৃতে।
প্রকাশাদৌ প্রভু র্ন স্যাৎ প্রভুঃ স্যাদতিরোহিতঃ॥ ৫১১

অহঙ্কার-মেঘ যদি ঢাকে হৃদাকাশে।
তাহ'লে ঈশ্বর-সূর্য্য লভে না প্রকাশে॥
হৃদয়-আকাশ যদি আবৃত না হয়।
তবেই ত হয় তথা হরির উদয়॥ ৫১১

মানসংভ্রমভারেণ তুলায়াং যাতি নীচতাম্।
অভারাদুচ্চতামেত্য রাজ্যমৈশ্বরমশ্নুতে॥ ৫১২

মান সম্ভ্রমের ভরে নীচে প'ড়ে যায়।
অভারে তুলায় উচ্চে হরি রাজ্যে ধায়॥ ৫১২

ভাণ্ডাগারিকতা দৃষ্টা লোকেষু রজকেম্বিব।
কর্ত্তৃত্বং মলিনার্থেষু বিমলার্থেম্বকর্ত্তৃতা ॥ ৫১৩

ধোপা-ভাঁড়ারির মত লোকেরা ভাণ্ডারী।
ধোয়া বস্ত্রে নহে—ময়লাতে কর্ত্তাগিরি ॥ ৫১৩

নদীং তীর্ণোহহনহঙ্কারাচ্ছিষ্যো নাম স্মরন্ গুরোঃ
গুরুর্মগ্নস্ত্বহঙ্কারাদাত্মনামৈব কীর্ত্তয়ন্ ॥ ৫১৪

বিনা অহঙ্কারে শিষ্য গুরু-নামে তরে।
নদীগর্ভে ডুবে গুরু নিজ নাম ক'রে ॥ ৫১৪

উন্নীতা বহবো নীচাঃ সন্ততং সন্তমাশ্রিতাঃ।
মানভারাদধোলীনাঃ কুলীনাস্ত্ত পরঃশতাঃ ॥ ৫১৫

সাধু সঙ্গ করি বহু নীচ গেছে তরে।
বহু উচ্চ অধঃপাতে গেছে মান ভরে ॥ ৫১৫

শরীরং দুর্ব্বলং জাতং মৃতপ্রায়ং মনস্তথা।
তথাপ্যয়মহঙ্কারঃ সদম্ভং জৃম্ভতে পুরঃ ॥ ৫১৬

শরীর দুর্ব্বল হ'ল, মন মৃতপ্রায়।
দাম্ভিক এ অহঙ্কার তবু জাগে হায় ॥ ৫১৬

কামিনীকাঞ্চনত্যাগোহপ্যস্ত্যেব সুকরো নৃণাম্।
মানাহঙ্কারয়োস্ত্যাগঃ পরং পরমদুষ্কর ॥ ৫১৭

কামিনী কাঞ্চন ত্যাগ(ও) বরঞ্চ সুকর।
মান অহঙ্কার ত্যাগ বড়ই দুষ্কর ॥ ৫১৭

মায়া ত্যক্তেতি কিং তেন মানেনাধিকৃতোঽসি চেৎ।
মানগ্রস্তাঃ সমস্তা হি প্রায়শোঽপি মুনীশ্বরাঃ ॥ ৫১৮

মায়া ত্যাগে কিবা হয়, মান যদি থাকে।
মুনিগণ(ও) মগ্ন হন মানের বিপাকে ॥ ৫১৮

জাজ্জ্বল্যতেঽভিমানাগ্নির্যেষাং হৃদয়কন্দরে।
যমরাজেন তে মূঢ়া আহূতাঃ পূর্ব্বমেব হি ॥ ৫১৯

মান অগ্নি জ্বলে যার হৃদয় কন্দরে।
পূর্ব্বেই ডেকেছে যম মূঢ় সেই নরে ॥ ৫১৯

তত্রাপৎ সংশয়ো দুঃখং যত্রাহঙ্কারসংস্থিতিঃ।
অস্য ব্যাপচ্চতুষ্কস্য কস্য নার্হং চিকিৎসিতম্ ॥ ৫২০

অহঙ্কারে আসে দুঃখ, বিপদ, সংশয়।
এ চারির প্রতীকার-যোগ্য কে বা নয়? ৫২০

ক্রোধৈনৈকেন সংবদ্ধং কর্ম্মকোটিপ্রবন্ধনম্।
চিত্তেঽহঙ্কারযুক্তে স্যান্নষ্টমিষ্টমপি ক্ষণাৎ ॥ ৫২১

এক ক্রোধে বাঁধে কোটি কর্ম্মের বাঁধনে।
ইষ্টও বিনষ্ট হয় সাহঙ্কার মনে ॥ ৫২১

অভিমানমহঙ্কারং ত্যক্ত্বা বর্ত্তেত লোষ্ট্রবৎ।
লোভমোহতৃষানাশাৎ তত্ত্বং স্ফুরতি তৎক্ষণাৎ ৫২২

মান অহঙ্কার ত্যজি থাক লোষ্ট্র প্রায়।
লোভ মোহ তৃষ্ণা-নাশে তত্ত্ব জানা যায় ॥ ৫২২

নৃণাং নশ্যত্যহঙ্কারঃ সদ্‌গুরুর্লভ্যতে যদি ।
অসদ্‌গুরোস্তু শিষ্যত্বে দ্বয়োরেব বিড়ম্বনা ॥ ৫২৩
সদ্‌গুরু লভিলে হয় অহঙ্কার নাশ ।
অসতের শিষ্য হ'লে উভয়(ই) হতাশ ॥

অহঙ্কারস্য সংহারেঽপ্যাভাসো যস্তু ভাসতে ।
নির্দগ্ধেনেব সূত্রেণ তেন জন্তুর্ন বধ্যতে ॥ ৫২৪
অহঙ্কার ঘুচিলেও আভাস যে রয় ।
দগ্ধ সূত্র মত তাহে বন্ধন না হয় ॥ ৫২৪

দলে শীর্ণেঽপি পদ্মস্য নাঙ্করেখা বিলীয়তে ।
দূরীভূতেঽপ্যহঙ্কারে কলঙ্কো নাপনীয়তে ॥ ৫২৫
পাতা খসিলেও পদ্মে চিহ্ন না মিলায় ।
অহঙ্কার গেলেও কলঙ্ক নাহি যায় ॥ ৫২৫

সোঽহংকারোঽনহংকারো যঃ স্বরূপপ্রকাশকঃ ।
বিনয়ো বিনয়ো নাসৌ যশ্চাত্মানমধোনয়েৎ ॥ ৫২৬
স্বরূপ প্রকাশ করে যেই অহঙ্কার ।
কখনও অহঙ্কার নাম নয় তার ॥
আত্মার যে অধঃপাত করে সংঘটন ।
সে বিনয় নামে নয় বিনয় কখন ॥ ৫২৬

আদৃতশ্চেদহঙ্কারঃ কামং বিস্তার্য্যতামসৌ ।
অহং সর্ব্বং জগদিতি ন চেদেষ বিসর্জ্জ্যতাম্ ॥ ৫২৭
অহঙ্কার চাও যদি, বাড়াও তাহারে ।
'আমিই জগৎ' ভাব—নয় ছাড় তারে ॥ ৫২৭

প্রায়স্তত্ত্ববিদঃ পূর্ব্বঃ স্বভাবঃ পরিবর্ত্ততে।
অহঙ্কারস্য সংহারে সর্ব্বং ক্ষেমংকরায়তে ॥ ৫২৮
জ্ঞানে স্বভাবের পরিবর্ত্তন ঘটায়।
অহঙ্কারনাশে সব শুভ হ'য়ে যায় ॥ ৫২৮

জায়ন্তে সাধনফলৈ র্নরা নিরভিমানিনঃ।
ভবন্তি গুণিনো নম্রা নির্বোধা হি মদোদ্ধতাঃ ॥ ৬২৯
মানবের অভিমান পলায় সাধনে।
নত হয় গুণী—মূঢ় স্তব্ধ থাকে মানে ॥ ৫২৯

মানসোত্তুঙ্গমাতঙ্গমদভঙ্গায় সম্ভ্রমাৎ।
সাধকাধোরণস্তীক্ষ্ণং বিবেকাঙ্কুশমুদ্ধরেৎ ॥ ৫৩০
মন-মাতঙ্গের মদভঙ্গের কারণ।
বিবেক-অঙ্কুশ সাধু করিবে ধারণ ॥ ৫৩০

বিবেকশ্চ বিচারশ্চ তত্ত্বজ্ঞানং চ দীনতা।
বৈরাগ্যং চ বপুর্গ্লানিরহঙ্কারহরাণি ষট্ ॥ ৬৩১
বিবেক, বিচার, তত্ত্ববোধ, দৈন্য আর।
বৈরাগ্য ও দেহগ্লানি হরে অহঙ্কার ॥ ৬৩১

প্রবেশয়িতুমিচ্ছত্যা সূচ্যা সূত্রমিবেশ্বরম্।
স্বীয়াত্মা জীবসংহত্যা নীয়তাং দীনহীনতাম্ ॥ ৫৩২
সূচীতে সূত্রের মত, আত্মাকে ঈশ্বরে।
চালাইতে হ'লে দীন হীন কর তারে ॥ ৫৩২

অমৃতস্য স্থিতির্নোচ্চৈর্নীচৈরেবাস্য সংস্থিতিঃ।
নীচাস্তৃপ্যন্তি পীত্বৈতৎ স্ফুটন্ত্যুচ্চাঃ পিপাসয়া ॥ ৫৩৩

অমৃত থাকে না উচ্চে, নীচেই সে ধায়।
পিয়ে নীচ মজে—উচ্চ মরে পিপাসায় ॥ ৫৩৩

শীতলে বিমলে চিত্তে জগত্যেকোঽপি কো রিপুঃ।
কুরু প্রীতিব্যতীহারমহঙ্কারবহিষ্কৃতঃ ॥ ৫৩৪

কে শত্রু জগতে, চিত্ত শুদ্ধ যদি রয়।
অহঙ্কার ত্যজি কর প্রীতি বিনিময় ॥ ৫৩৪

দূরেঽহঙ্কারমুৎসৃজ্য তথা সংলাপমাচরেৎ।
যথায়ং লোক আত্মা চ যুগপৎ পরিতুষ্যতঃ ॥ ৫৩৫

অহঙ্কার ত্যজি তথা আলাপ করিবে।
যথা আত্মা লোক দুই(ই) সন্তুষ্ট হইবে ॥ ৫৩৫

ক্বচিদুদ্দামতোদ্রেকে নির্জ্জনে রচিতাঞ্জলিঃ।
আশংসেদীশ্বরং দীনো দাসোঽহয়ং শিষ্যতামিতি ॥ ৫৩৬

গর্ব্ব এলে নির্জ্জনেতে জোড় হাত করি।
কাতরে বলিবে—দাসে শিক্ষা দাও হরি ॥ ৫৩৬

যদ্‌দোষেভ্যো জুগুপ্সেত নিবর্ত্তেত ততঃ স্বয়ম্।
নাহঙ্কুর্য্যাৎ স্বসৌন্দর্য্যাদ্ ব্যাধিস্তদ্ধি হরেৎ ক্ষণাৎ ॥ ৫৩৭

যে দোষ বিষয়ে হয় ঘৃণার উদয়।
নিজের প্রবৃত্তি তাহে সমুচিত নয় ॥
আপন সৌন্দর্য্যে নাহি কর অহঙ্কার।
রোগে তা নিমেষে পারে করিতে সংহার ॥ ৫৩৭

নাহংকুর্য্যাঃ স্বশুদ্ধত্বাদন্তপাতকদর্শনাৎ।
ক্বচিৎ কালপ্রভাবেণ তবাপ্যত্র পতেৎ পদম্ ॥ ৫৩৮

অন্য পাপে, নিজ পুণ্যে গর্ব্ব না করিবে।
হয়তো কখন(ও) তাহে তুমিও পড়িবে ॥ ৫৩৮

ন সৎকার্য্যাদহংকুর্য্যাদ্ বিচিত্রৈশী বিচারণা।
ক্বচিদ্ যত্র সুখং নৃণাং ততোঽপীশো জগুপ্সতে ॥ ৫৩৯

সুকর্ম্ম করিয়া নাহি কর অহঙ্কার।
ঈশ্বরের বিচারণা অতি চমৎকার ॥
কোথাও কাহার(ও) যদি সুখ বোধ হয়।
হ'তে পারে তায়(ও) তাঁর ঘৃণার উদয় ॥ ৫৩৯

শক্তিং বিদ্যাং চ বুদ্ধিং চ লব্ধ্বা স্পর্দ্ধেত ন ক্বচিৎ।
ন তুষ্যেদীশ্বরস্তাভিস্তৎসর্ব্বপ্রভ[illegible] হি সঃ ॥ ৫৪০

শক্তি, বিদ্যা, বুদ্ধি লভি স্প[illegible] নাহি কর।
হরি না তুষেন তায়—তিনি সর্ব[illegible]কর ॥ ৫৪০

শক্ত্যাত্মনঃ শ্রীরূপপাদিতেয়-
মিত্যাত্মমূর্খত্বনিবেদনোক্তিঃ।
দেবপ্রসাদোঽথ তপঃপ্রভাবো
দ্বয়ং ক্রিয়াসাধনমেতদেব ॥ ৫৪১

নিজের শক্তিতে লাভ ক'রেছি এ ধন।
মূর্খতার পরিচয় এ হেন বচন ॥
দেবের প্রসাদ আর তপের প্রভাব।
ক্রিয়ার সাধন শুধু এই দুই ভাব ॥ ৫৪১

সহায়সম্পদ্‌বলতোঽবলেপঃ
কস্যাপি জাতু ভ্রমতোঽপি মা ভূৎ।
পরন্তু দাতুঃ পরমেশ্বরস্য
বিচার্য্য কার্য্যো মহিম্নপ্রচারঃ ॥ ৫৪২

সহায় সম্পদ্‌ বলে কভু অহঙ্কার।
ভ্রম বশতও যেন না হয় কাহার ॥
বিচার করিয়া দাতা বিশ্ব বিধাতার।
সমুচিত কর্ম্ম হয়—মহিমাপ্রচার ॥ ৫৪২

ধর্ম্মস্য রাজ্ঞঃ সদসঃ পুরস্তাদ্‌
মানঃ শুনো হি প্রহরীব তিষ্ঠন্‌।
সর্ব্বং জিঘাংসত্যভিগন্তুকামং
দৈন্যেন দণ্ডেন স দণ্ডনীয়ঃ ॥ ৫৪৩

প্রহরী হইয়া মান কুক্কুর আকার।
ধর্ম্মরাজ সভা অগ্রে করিছে বিহার ॥
সভাযাত্রীগণে সেটা আসে তাড়া করি।
সেটাকে দণ্ডিতে হয় দৈন্যদণ্ড ধরি ॥ ৫৪৩

সর্ব্বে মরিষ্যন্তি ন সংশয়োঽত্র
যঃ সংপদাহংকুরুতে স মূঢ়ঃ।
গন্তব্যমেবাস্তি যদন্তকালে
পদং তদঙ্গীক্রিয়তামিহৈব ॥ ৫৪৪

সকলে মরিবে, এতে নাহিক সংশয়।
সম্পদে যে গর্ব্ব করে মূঢ় সে নিশ্চয়॥
অন্তকালে যাহা হবে গন্তব্য আস্পদ।
এই বেলা কেন নাহি লভ সেই পদ? ৫৪৪

অহম্মতির্নশ্যতি খল্বশেষং
প্রত্যংশমঙ্গে প্রবিচার্য্যমাণে।
ন কাপি সত্তাপ্যুপলভ্যতেঽস্য
শনৈঃ পলাণ্ডাবিব কৃষ্যমাণে॥ ৫৪৫

পিয়াজের খোষা যদি বাদ দেওয়া হয়।
কিছুমাত্র সত্তা তার যথা নাহি রয়॥
শরীরের প্রতি অংশ বিচার করিলে।
অহঙ্কার ভাব তথা সব যায় চ'লে॥ ৫৪৫

খদ্যোতো জগদাত্মদীধিতিলবৈরুদ্দীপিতং বীক্ষতে
তন্নক্ষত্রগণঃ পুনঃ স্বকিরণৈরুদ্ভাসিতং পশ্যতি।
চন্দ্রশ্চাপ্যরুণশ্চ তন্নিজকরৈরুল্লাসিতং মন্যতে
লোকেঽহঙ্কৃতিমেত্যুপর্য্যুপরি চেন্নালোকতেঽবস্থিতিম্॥৫৪৬

খদ্যোত নিজের অতি সামান্য আলোকে।
জগৎ মণ্ডলটাকে আলোকিত দেখে॥
অতি তুচ্ছ নিজ করে তারকানিকর।
উদ্ভাসিত ব'লে ভাবে বিশ্ব চরাচর॥

চন্দ্রসূর্য্য মনে করে হইয়া গর্ব্বিত।
এজগৎ তাহাদের(ই) করে উল্লাসিত॥
অবস্থা না দেখে যদি উপরে উপরে।
তাহা হইলেই লোক অহঙ্কার করে॥ ৫৪৬

নৃণাং জীবনযৌবনদ্রবিণসন্নামাদি মানাস্পদং
বিশ্বং নশ্বরমস্থিরং চ ন চিরান্নশ্যত্যবশ্যং হি তৎ।
অদ্যশ্বীনতয়াস্য নাশবিষয়েঽহংকারসংহারিণা
ভাব্যং ভাব্যহিতং বিহাতুমনসা ভব্যায় ভব্যাত্মনা॥ ৫৪৭

জীবন, যৌবন, ধন, সুনাম, সম্মান।
নশ্বর এ সব, শীঘ্র লভে অবসান॥
আজি কালি ইহাদের হইবে নিধন॥
অহংকার ত্যজি ভাবি-হিতে দাও মন॥ ৫৪৭

ইত্যহঙ্কারসূক্তয়ঃ ॥২২॥

—o—



## ২৩। অথ শারীররিপুসূক্তয়ঃ।

অবশীকৃতষড়্বর্গং ন মনো রজ্যতীশ্বরে।
অশ্বোঽনাবৃতনেত্রো হি সৎপথে নাভিধাবতি ॥ ৫৪৮
ঈশ্বরে মজে না মন, রিপুজয় বিনা।
ঠুলি না পরালে ঘোড়া সুপথে চলে না ॥ ৫৪৮

কামাদ্যা রিপবঃ পঞ্চ মনসো ন বশোচিতাঃ।
মন এব বশং তেষাং পঞ্চানামিতি নিশ্চয়ঃ ॥ ৫৪৯
কামনাদি পঞ্চ রিপু মনোবশ নয়।
সে পঞ্চ রিপুর বশ মনই নিশ্চয়ঃ ॥ ৫৪৯

রিপবোঽমী বলীয়াংসঃ কিঞ্চ তে পঞ্চ সংখ্যয়া।
ভ্রময়ন্তীচ্ছয়া জীবমেকমেকান্তদুর্ব্বলম্ ॥ ৫৫০
অতি বলবান্ রিপু—পাঁচটী সংখ্যায়।
নিতান্ত দুর্ব্বল জীবে স্বেচ্ছায় ঘুরায় ॥ ৫৫০

মনঃ ক্ষৌমময়ী নৌকা সংসারোঽয়ং মহোদধিঃ।
বৈরিণঃ সঙ্গিনঃ পঞ্চ হন্তোদ্ধারঃ পরাহতঃ ॥ ৫৫১
কাপড়ের নৌকা মন, সংসার পাথার।
পঞ্চ রিপু সঙ্গী, হায় দুর্ল্লভ উদ্ধার ॥ ৫৫১

বৈরিপঞ্চকসঙ্গো হি দেহধারণকারণম্।
পঞ্চকং তদ্ বশেকৃত্য ভববন্ধাদ্ বিমুচ্যতে ॥ ৫৫২
পঞ্চরিপু-সঙ্গ দেহধারণ কারণ।
পঞ্চজয়ে হয় ভববন্ধন মোচন ॥ ৫৫২

উদিতো বাসনারাশির্বলাদুদ্বেজয়ন্ জনম্।
নিমজ্জয়েদিহাপৎসু শ্রেয়াংস্তৎসংযমোদ্যমঃ॥ ৫৫৩

ব্যস্ত করি লোকে কাম বিপদে ডুবায়।
সংযম-উদ্যম এর উত্তম উপায়॥ ৫৫৩

কামনাবায়ুনা হীনো হৃদয়াখ্যসরোবরঃ।
সুস্থিরত্বং যদাপ্নোতি তদা দেবোদয়ো ভবেৎ॥ ৫৫৪

কামনা-বায়ুর নাশে হৃদি-সরোবর।
স্থির হ'লে উঠে এতে দেব পরাৎপর॥ ৫৫৪

তচ্চিত্তং চঞ্চলং নিত্যং পদ্মপত্রজলোপমম্।
যদন্তর্বাসনাবিদ্ধং শান্তিলাভো ন লোভিনঃ॥৫৫৫

লোভি নাহি লভে শান্তি—সতত চঞ্চল।
কামবিদ্ধ চিত্ত—যথা পদ্মপত্রে জল॥ ৫৫৫

বিষয়ঃ সেব্যতে হন্ত কামিভিঃ শান্তিলিপ্সয়া।
গুঞ্জাপুঞ্জোঽগ্নিবুদ্ধ্যেব শীতে তাপায় বানরৈঃ॥ ৫৫৬

শান্তি আশে কামী করে বিষয় সেবন।
অগ্নিভাবে গুঞ্জা সেবে বানর যেমন॥ ৫৫৬

সতি লেশেঽপি কামানাং ন ভবেদাত্মদর্শনম্।
তদেষাং পূরয়েদল্পান্ বিচার্য্য মহতস্ত্যজেৎ॥ ৫৫৭

কামলেশ সত্ত্বে নাই আত্মার দর্শন।
পূর্ণ কর অল্পে তার, অধিকে বর্জ্জন॥ ৫৫৭

সন্ততং মৃত্যুচিন্তায়াং কৃতায়াং হৃদয়ান্তরে।
উদ্যুক্তং মুক্তয়ে ভক্তং ভোগরাগো ন বাধতে॥ ৫৫৮

মৃত্যুচিন্তা নিত্য যদি মনে করা যায় ।
মুমুক্ষু না পায় তবে বিষয় বাধায় ॥ ৫৫৮

তনুর্বৈ পান্থশালেয়ং কামেনাত্র হি চোদিতঃ ।
কালং কঞ্চিন্মনঃপান্থো বিশ্রাম্যত্যবশায়িতঃ ॥ ৫৫৯
পান্থশালা এই তনু, হেথা কামাদেশে ।
ক্ষণেক বিশ্রাম করে মনঃ পান্থ এসে ॥ ৫৫৯

ভুঙ্ক্ষ্ব কামং যথাকামং পশ্য দৃশ্যং যথারুচি ।
নশ্যন্ত্যেব তু তে ভোগা মা গা স্তত্রানুরাগিতাম্ ॥ ৫৬০
যথা ইচ্ছা ভুঞ্জ কাম, যাহা ইচ্ছা দেখ ।
সব ভোগ(ই) যাবে—তায় আসক্তি না রেখ ॥ ৫৬০
শরীরক্ষেত্রমাক্রান্তমেতৎ কামমৃগেণ চেৎ ।
দোষঃ ক্ষেত্রপতেস্তত্র ন ক্ষেত্রস্য ত্বচেতসঃ ॥৫৬১
কামমৃগ দেহক্ষেত্র করে যদি ক্ষয় ।
ক্ষেত্রপতি দোষী তাহে—জড় ক্ষেত্র নয় ॥ ৫৬১
অপি তেজস্বিনঃ সাধোঃ কন্যাং ব্রজেদপাশ্রয়ঃ ।
অবশ্যং ক্ষীয়তে তেজঃ সহস্রাংশোরিবাশ্বিনে ॥ ৫৬২
তেজস্বীর(ও) অবশ্যই কন্যায় গমনে ।
তেজঃক্ষয় হয় যথা—সূর্য্যের আশ্বিনে ॥ ৫৬২
কন্যাং কাময়মানানাং সতাং তেজঃ প্রহীয়তে ।
বৃত্ত্যর্থং গৌরবং ত্যক্ত্বা দাসত্বমপি যান্তি তে ॥ ৫৬৩
কন্যাকামী মহতের(ও) তেজ ক'মে যায় ।
মান ত্যজি বৃত্ত্যর্থে সে দাস হ'তে চায় ॥ ৫৬৩

নাধিব্যাধিভয়ার্ত্তোঽপি কামং ত্যজতি কামুকঃ।
ঘৃণ্যয়াপ্যাহতঃ শুন্যা বিরংস্তুরিব কুক্কুরঃ ॥৫৬৪

আধিব্যাধিভয়ে কামী কামে নাহি ত্যজে।
আহত কুক্কুর(ও) ঘৃণ্য কুক্কুরীতে মজে ॥৫৬৪

চিরং শ্বেবাদৃতঃ কামো মুঞ্চতোঽপি ন মুঞ্চতি।
অভ্যাসাগত এবাসৌ নিগ্রহাত্তু পলায়তে ॥ ৫৬৫

কুক্কুরের মত কাম ছাড়িলে ছাড়ে না।
অভ্যাসে আসে সে, যায় করিলে তাড়না ॥ ৫৬৫

অস্থিপঞ্জরশেষেঽস্মিন্ বপুষ্যেকান্তজর্জ্জরে।
কামকাকৈঃ কৃতো নীড়ো নেড়িতোঽদ্যাপি হা হরিঃ ॥ ৫৬৬

অস্থি ও পঞ্জর শেষ, শরীর জর্জ্জর।
কাম-কাক আছে—আজও ভজিনি ঈশ্বর ॥ ৫৬৬

তমোগুণভবঃ ক্রোধঃ কার্য্যাকার্য্যবিবেকহৃৎ।
নাসীৎ সীতাগৃহে শঙ্কা লঙ্কাং নির্দহতঃ কপেঃ ॥ ৫৬৭

তমোগুণজাত ক্রোধ বিবেকারি—তাই।
লঙ্কা দাহে সীতাগৃহে কপি শঙ্কে নাই ॥ ৫৬৭

আক্রোশো হ্যাপতত্যেকো বর্দ্ধতে চোত্তরেণ সঃ।
তেন চেন্নাস্তি সংঘর্ষঃ স্বয়ং সোঽয়ং প্রশাম্যতি ॥ ৫৬৮

আক্রোশ একাই জন্মে, অন্যে বৃদ্ধি পায়।
অন্য সঙ্গ বিনা সেটা স্বয়ংই পলায় ॥ ৫৬৮

আক্রোশাৎ কলহঃ কষ্টং নানাপৎপাতসম্ভবঃ।
নীচা এব রতাস্তত্র ন পুনঃ সজ্জনঃ ক্বচিৎ ॥ ৫৬৯
আক্রোশে কলহ কষ্ট বিপদ সম্ভব।
সাধু তাহে নাহি মজে, মজে নীচ সব ॥ ৫৬৯

নিন্দাধূমপরিব্যাপ্তমাক্রোশেন্ধনসঙ্গিনম্।
যঃ ক্রোধাগ্নিং ত্যজেন্নিত্যং স ধীরঃ সাধুরুচ্যতে ॥ ৫৭০
নিন্দাধূমব্যাপ্ত আক্রোশকাষ্ঠময়।
ক্রোধাগ্নি যে ত্যজে সেই ধীর সাধু হয় ॥ ৫৭০

অবজ্ঞাক্রোশমর্ষো হি ক্রোধরোধস্য সাধনম্।
অন্যাদোষত্বমন্বিচ্ছন্ স্বদোষং পরিশোধয়েৎ ॥ ৫৭১
পরের অবজ্ঞা তথা আক্রোশ সহন।
ক্রোধ রোধিবার এই প্রধান সাধন ॥
অন্য জনে যদি তুমি নির্দ্দোষ হেরিবে।
তবে আগে নিজ দোষ শোধন করিবে ॥ ৫৭১

ক্রোধস্য রোধং কুর্ব্বীত স পরঃ পরমো নৃণাম্।
ক্রোধঃ পাপায় তাপায় স হ্যসহ্য ইবানলঃ ॥ ৫৭২
ক্রোধকে রোধিবে—সে যে শত্রু অতিশয়।
অসহ্য অগ্নির মত পাপতাপময় ॥ ৫৭২

অপি প্রীতিপ্রদা নেষ্টা দ্বেষহিংসান্যগর্হণাঃ।
যেষাং তে রিপবো জয্যাস্তে পূজ্যা ভুবি পূরুষাঃ ॥ ৫৭৩
ত্যাজ্য দ্বেষ, হিংসা, নিন্দা—আনন্দও দিলে।
পূজ্য হওয়া যায় ঐ রিপু সংহারিলে ॥ ৫৭৩

একোঽপি কোঽপি লোকেঽস্মিন্ লোকোঽসৌ
নাবলোক্যতে।
কুচকাঞ্চনলাভায় যৎকরৌ ন প্রসারিতৌ ॥ ৫৭৪

জগতে এরূপ লোক দেখা নাহি ঘটে।
কুচকাঞ্চনাশে যার হাত নাহি উঠে ॥ ৫৭৪

কামক্রোধাদিসংভিন্নৌ ন ভিন্নৌ মূর্খপণ্ডিতৌ।
স স্বস্থঃ সৎপথস্থো যঃ স্বস্থঃ কোঽপ্যথ নান্যথা ॥ ৫৭৫

কামক্রোধবশে তুল্য মূর্খ ও পণ্ডিত।
অন্য নহে—সেই সুস্থ সুপথে যে স্থিত ॥ ৫৭৫

নদী স্বয়ং সিন্ধুমভিপ্রয়াতি
নীতা বলাৎ সা তু বিলাদ্যুপৈতি।
স্বতোঽভিযাতীশ্বরমেবমাত্মা
নীতঃ স কামেন তু কামমেতি ॥ ৫৭৬

নদী তো আপনি সিন্ধু অভিমুখে ধায়।
জোর ক'রে নিয়ে গেলে বিলাদিতে যায় ॥
আত্মা তথা নিজে ধায় ঈশ্বরের প্রতি।
কাম নিয়ে গেলে তার কামে হয় গতি ॥ ৫৭৬

ধ্যানান্তরে কামসমাগমশ্চেদ্-
ধ্যানাদ্ বিরামো ন চিরাদ্ বিধেয়ঃ।
অভ্যর্থনীয়ং পুনরীশ্বরস্য
ক্ষমস্ব কামং ভগবন্ জহীতি ॥ ৫৭৭

ধ্যানকালে যদি হয় কাম-সমাগম।
ধ্যানের বিরাম তবে দিয়ে সেইক্ষণ॥
'ক্ষমা কর ভগবন্, হর হে কামনা।'
ঈশ্বরের কাছে এই করিবে প্রার্থনা॥ ৫৭৭

যত্রাস্তি রামো ন হি তত্র কামো
যত্রাস্তি কামো ন হি তত্র রামঃ।
যত্রাস্তি সূর্য্যো ন হি তত্র রাত্রি-
র্যত্রাস্তি রাত্রি র্ন হি তত্র সূর্য্যঃ॥ ৫৭৮

যেখানে থাকেন রাম, সেখানে থাকে না কাম
কাম যথা থাকে—রাম থাকে না তথায়।
যেখানে সূর্য্যের স্থিতি, সেখানে না থাকে রাতি
যথা রাতি তথা নাহি সূর্য্য দেখা যায়॥ ৫৭৮

কামক্রোধৌ হৃদি সমুদিতৌ কামমাক্রামতোঽস্মিন্
দোষী ন স্যাৎ প্রশমনপরো দূষ্যতে বশ্য এব।
যুদ্ধে সজ্জাকৃতিরবিজয়েঽপ্যস্তি নৈবাপরাধী
যাবজ্জীবস্ত্রিগুণযমিতস্তাবদেবাস্বতন্ত্রঃ॥ ৫৭৯

কামক্রোধ মনে উঠে করে আক্রমণ।
শমাকাঙ্ক্ষী দোষী নয়—দোষী বশ্য জন॥
হারিলেও যুদ্ধেতে সজ্জিত দোষী নয়।
ত্রিগুণ বন্ধনে জীব স্বাধীন না হয়॥ ৫৭৯

**ইতি শারীররিপুসূক্তম্॥২৩॥**

———০———

## ২৪। অথ মায়াসূক্তয়ঃ।

মায়া স্যাৎ কপটস্বার্থচ্ছলজন্যা প্রসন্নতা।
সদম্ভদর্পশাঠ্যাদির্মায়াবী মায়য়ান্বিতঃ॥ ৫৮০

কপটতা, ছল কিম্বা স্বার্থ হ'তে হয়।
প্রসন্নতা যাহা তারে মায়া নামে কয়॥
দম্ভ-দর্প-শঠতাদি দোষের নিধান।
মায়াযুক্ত মানবের মায়াবী এ নাম॥ ৫৮০

স্বজনেষ্বেব যঃ স্নেহঃ সা মায়া পরিকীর্ত্তিতা।
সর্ব্বভূতেষু যঃ স্নেহঃ সা দয়া নাম সম্মতা॥ ৫৮১

স্বজনেই স্নেহ যাহা মায়া সেই হয়।
সর্ব্বজীবে স্নেহ যাহা দয়া তারে কয়॥ ৫৮১

অসত্যাদৌ সতী মধ্যে তথান্তেঽপ্যসতী পুনঃ।
মেঘমালা চ মায়া চ সদৃশং খলু চেষ্টতে॥ ৫৮২

আদি অন্তে নাহি থাকে, মধ্যে শুধু রয়।
মেঘমালা মত হেরি মায়ার উদয়॥ ৫৮২

আত্মস্থাপি হরের্মায়া ন হ্যাত্মানং বিমোহয়েৎ।
বিষমাশীবিষস্যেব পরাংস্তু পরিমোহয়েৎ॥ ৫৮৩

হরিমায়া সর্পবিষ সম গুণ ধরে।
নিজেকে না মুগ্ধ করে, মুগ্ধ করে পরে॥ ৫৮৩

লীলাক্রমণশীলাপি ভক্তান্ পোতানিবাত্মনঃ।
মায়ামার্জ্জারিকা নৈব ক্লিশ্নাত্যশ্নাতি সাপরান্॥ ৫৮৪

মায়ামার্জ্জারিকা শিশু সম ভক্তগণে।
ধীরে ধরে, নাহি পীড়ে—পীড়ে অন্য জনে ॥ ৫৮৪

নাস্তি দেহী বিনা মায়াং দেহেঽস্তি নিয়মেন সা।
ন হ্যমিশ্রমলঙ্কারে স্থিতং কিঞ্চন কাঞ্চনম্ ॥ ৫৮৫

মায়া বিনা দেহ নাই, দেহমাত্র মায়াময়।
অলঙ্কারে শুদ্ধভাবে কোন (ও) স্বর্ণ নাহি রয় ॥ ৫৮৫

ঈষন্মাত্রাপি মায়া স্যাদ্ জীবন্মুক্তে জনে ধ্রুবম্।
পূর্ণব্রহ্মবিদো হি স্যাৎ ত্রিসপ্তাহাত্যয়েঽত্যয়ঃ ॥ ৫৮৬

জীবন্মুক্তেও মায়া কিঞ্চিৎ থাকিয়া যায়।
ত্রিসপ্তাহ শেষে পূর্ণব্রহ্মজ্ঞানী লয় পায় ॥ ৫৮৬

সূর্য্যবিম্বমিবাদর্শে রজোধূমাদিদূষিতে।
ভাসতে নেশ্বরজ্যোতিশ্চিত্তে মায়ামলীমসে ॥ ৫৮৭

সূর্য্যবিম্বমত মলদুষ্ট দর্পণেতে।
আত্মজ্যোতি নাহি ফুটে মায়াময় চিতে ॥ ৫৮৭

উড্ডীনোঽয়ং মনঃপক্ষী উচ্চৈরুচ্চৈঃ ক্বচিৎ ক্বচিৎ।
মায়াশৃঙ্খলয়া বদ্ধো নীচৈর্নীচৈর্গতিঃ পুনঃ ॥ ৫৮৮

কখনও মনপক্ষী উচ্চদিকে উড়ে।
মায়াপাশে বাঁধা হ'য়ে কভু নীচে পড়ে ॥ ৫৮৮

মায়াজালপ্রতীকারো ব্যাকুলত্বং হি কেবলম্।
চৌরীব লীয়তে মায়া তত্ত্বেনাবগতা সতী ॥ ৫৮৯

মায়াকে তাড়ান যায় ব্যাকুল হইলে।
পলায় সে চৌরমত তাহারে চিনিলে ॥ ৫৮৯

মোহয়ন্তী স্থিতা মায়া তত্ত্বেনাবগতা সতী।
জীবাদপসরত্যেব লোকাৎ কুহকিনী যথা ॥ ৫৯০
মোহিনী মায়াকে যদি ঠিক চেনা যায়।
লুকায় সে লোক হ'তে কুহকিনী প্রায় ॥ ৫৯০

মায়াচ্ছন্নো যদা জীবঃ স্বস্বরূপং নিরূপয়েৎ।
ভূতাবিষ্টাদ্ ভূতমিব তদা সা নিঃসরেৎ ততঃ ॥ ৫৯১
মায়াবৃত জীব যবে স্বরূপ নেহারে।
ভূতাবিষ্টে ভূতমত মায়া ছাড়ে তারে ॥ ৫৯১

দ্বৈতজ্ঞানং স্থিতং যাবৎ তাবন্মায়াপ্যবস্থিতা।
দ্বৈতেঽতীতে যদদ্বৈতং ব্রহ্মাবস্থানমেব তৎ ॥ ৫৯২
মায়া থাকে তাবৎ যাবৎ দ্বৈত জ্ঞান।
দ্বৈতলয়ে অদ্বৈতই ব্রহ্ম অবস্থান ॥ ৫৯২

মিথ্যাপি সত্যবদ্ ভাতি ব্রহ্মণোঽন্তর্গতং জগৎ।
স্বচ্ছস্য কাচখণ্ডস্য চিত্রং জ্যোতিরিবান্তরম্ ॥ ৫৯৩
ব্রহ্মমধ্যে মিথ্যালোক(ও) সত্যসম রাজে।
নানাবিধ জ্যোতিঃ যথা স্বচ্ছ কাচমাঝে ॥ ৫৯৩

দ্বে বেদ্যে ব্রহ্ম মায়েতি মায়াপায়ে ত্বিদং পুনঃ।
জগদ্ ব্রহ্মময়ং বেদ্যমেকমেবাদ্বিতীয়কম্ ॥ ৫৯৪
দুইটী জানিতে হয় মায়া, ব্রহ্ম আর।
মায়া নাশে ব্রহ্মময় বিশ্ব একাকার ॥ ৫৯৪

সর্ব্বাম্নায়স্তুতং সর্ব্বং যস্তু তং বেত্তি তত্ত্বতঃ।
ন মায়াতিমহানায়ং সমায়াতি মহানয়ম্ ॥ ৫৯৫

সর্ব্ববেদস্তুত শিবে তত্ত্বতঃ জানিলে।
নাহি পড়ে মহাজন মায়ামহাজালে ॥ ৫৯৫

পূগকর্ত্তরিকাদানং বরস্যোদ্বাহকর্ম্মণি।
মায়াচ্ছেদায় বিজ্ঞেয়া রহস্যং হি সতামিদম্ ॥ ৫৯৬
বিবাহে যে যাঁতি দান করা যায় বরে।
সাধুরা বলেন উহা মায়াচ্ছেদ তরে ॥ ৫৯৬

রামে তিরোহিতে দূরমস্তি মায়া তমোময়ী।
তির্য্যক্ সূর্য্য ইব চ্ছায়া নায়াত্যূর্দ্ধং ত্ববস্থিতে ॥ ৫৯৭
বক্রভাবে সূর্য্যমত, দূরে রাম হ'লে স্থিত
ছায়ামত দেখা যায় মায়া তমোময়।
সূর্য্যসম সেই রাম, ঊর্দ্ধে হ'লে বর্ত্তমান
ছায়ামত নাহি হয় মায়ার উদয় ॥ ৫৯৭

সীতামায়ামপাকৃত্য যত্নান্নিত্যানুবর্ত্তিনীম্।
রামব্রহ্ম নিরীক্ষেত দিদৃক্ষু র্জীবলক্ষ্মণঃ ॥ ৫৯৮
নিয়ত সঙ্গিনী সীতা-মায়া সরাইয়া।
রাম-ব্রহ্মে দেখে জীব-লক্ষ্মণ চাহিয়া ॥ ৫৯৮

কাদম্বিনীবাম্বররত্নবিম্বং
ব্রহ্মস্বরূপং পিদধাতি মায়া।
পূষাভ্রমালাপগমাদিবাভ্রে
মায়াত্যয়াদাত্মনি ভাসতে তৎ ॥ ৫৯৯
ব্রহ্মসম সূর্য্যে ঢাকে মায়ারূপী মেঘে।
গেলে সে হৃদয়াকাশে উঠে তাহা জেগে ॥ ৫৯৯

মায়াব্যবায়াদবভাতি ভিন্নং
ব্রহ্মাপ্যভিন্নাবয়বং দ্বিধেব।
তির্য্যগ্‌ধৃতব্যায়তযষ্টিরোধাৎ
স্রোতস্বতীস্রোত ইবাবিভক্তম্‌॥ ৬০০

মায়ারূপ ব্যবধান মাঝে যদি রয়।
অভিন্ন হ'লেও ব্রহ্ম ভিন্ন মনে হয়॥
বক্রভাবে যষ্টি এক ধরা যদি যায়।
নদীর অখণ্ড স্রোত(ও) খণ্ডিত দেখায়॥ ৬০০

স্থিরে সরঃস্থেঽপি যথাপ্‌প্রতীতে-
র্নিবারিণী বারিণি বারিপর্ণী।
বিভৌ হৃদিস্থেঽপি তথৈব মায়া
তৎপ্রত্যয়ব্যত্যয়হেতুরেব॥ ৬০১

সরোবরে স্থিরভাবে বারি যদি রয়।
পানা হেতু তবু তাহে প্রত্যয় না হয়॥
তেমতি যদিও হৃদে রহে ভগবান্‌।
তবু তাহে মায়া করে লোকে সন্দিহান॥ ৬০১

যথাতিভীমাদপি বক্ত্রকোষাদ্‌-
বিভেতি নাভ্যন্তরভাবভাবী।
তথৈব মায়ান্তরবস্তুবেদী
জীবব্রজো নোদ্বিজতে হি তস্যাঃ॥ ৬০২

ভয়ঙ্কর মুখপোষ দেখিয়া যেমন।
অন্তরভাবজ্ঞ নাহি হয় ভীত-মন॥
মায়ার অন্তরবস্তু জানিলে তেমতি।
তা হ'তে উদ্বিগ্ন নাহি হয় জীবমতি॥ ৬০২

তরঙ্গপূর্ণে সমলে জলে যথা
সুধাংশুবিম্বঃ প্রতিভাতি খণ্ডবৎ।
স কামমায়াময়মানবান্তরে
তথেশ্বরোঽপ্যংশ ইবানুদৃশ্যতে॥ ৬০৩

মলিন তরঙ্গপূর্ণ জলমধ্যভাগে।
চন্দ্রবিম্ব অখণ্ডও খণ্ডমত লাগে॥
তথা কাম-মায়াময় নরের ভিতর।
পূর্ণও খণ্ডের মত দেখায় ঈশ্বর॥ ৬০৩

সন্ত্যজ্য তণ্ডুলচয়ং বত যন্ত্রবদ্ধো
নষ্টোঽস্তি ভৃষ্টকণলালসয়া যথাখুঃ।
মায়াবশোঽল্পবিষয়েষু তথৈব লুব্ধো
জীবো বিধূতরসরাশিরুপৈতি নাশম্॥ ৬০৪

ছাড়িয়া চাউল রাশি, ক্ষুদের লালসে আসি
যাঁতে প'ড়ে নষ্ট হয় যেমন ইন্দুর।
সামান্য বিষয় আশে, বদ্ধ হ'য়ে মায়াপাশে
জীব তথা মরে রসরাশি ক'রে দূর॥ ৬০৪

জীবাত্মা পরমাত্মনা সমময়স্কান্তেন লৌহং যথা
সম্বন্ধোঽস্তি তথা কথং পুনরসৌ নাকৃষ্যতে তং প্রতি।
মায়াকর্দ্দমমর্দ্দিতাবয়বতাদোষাস্পদত্বাদসৌ
জীবো ব্যাকুলতাশ্রুমার্জ্জিতমলো হ্যাকৃষ্যতে নান্যথা ॥৬০৫

চুম্বকের সঙ্গে লৌহসম্বন্ধ যেমতি।
পরমাত্মা সনে তথা জীবাত্মার স্থিতি ॥
তবে কেন পরমাত্মা টানে না তাহারে ?
মায়া মলে ঢাকা ব'লে টানিতে না পারে ॥
ব্যাকুলতা অশ্রুজলে মল ধৌত হ'লে।
পরমাত্মা সঙ্গে তার আকর্ষণ চলে ॥ ৬০৫

মায়াসূক্তস্য়ং ॥২৪॥



## ২৫। অথ অবিদ্যাসূক্তয়ঃ।

আপৃথ্বীশ্বরপর্য্যন্ততত্ত্বজ্ঞানোপকারিকা।
সত্যবিজ্ঞানসংপ্রাপ্তির্বিদ্যাঽবিদ্যা ততোঽপরা॥ ৬০৬

বিশ্ব হ'তে ঈশ্বরের তত্ত্ববোধকর।
সত্যজ্ঞান প্রাপ্তি বিদ্যা, অবিদ্যা অপর॥ ৬০৬

বিদ্যাবুদ্ধিবিশিষ্টোঽপি দংদষ্টি বিষয়ামিষম্।
বিষ্ঠামাদ্রিয়তে কাকশ্চতুরো বুদ্ধিমানপি॥ ৬০৭

বিদ্যাবুদ্ধি সত্ত্বে মজে বিষয় আমিষে।
চতুর সুবুদ্ধি কাক(ও) বিষ্ঠা ভালবাসে॥ ৬০৭

অবিদ্যাসাগরে গ্রাহা জলং চ লবণোত্তরম্।
যো বিদ্যাসাগরস্তত্র নির্ভয়ত্বমথামৃতম্॥ ৬০৮

জলজন্তু লোণা জল—অবিদ্যাসাগরে।
অভয় অমৃত বিদ্যাসাগর ভিতরে॥ ৬০৮

মোহনিদ্রাভিভূতোঽয়ং কালং নয়তি মানবঃ।
প্রমাদং ত্বভিজানাতি যত্ত্যন্মীলয়তীক্ষণে॥ ৬০৯

মোহঘোরে করে লোক সময় ক্ষেপণ।
প্রমাদ বুঝিবে চক্ষু খুলিবে যখন॥ ৬০৯

পাপং পুণ্যং নাম গণ্যং ন কিঞ্চিদ্
ভেদোঽভেদে মন্যতে ভিন্নবুদ্ধ্যা।
পাপং পুণ্যং গণ্যতে গৌণবৃত্ত্যা
ভেদোঽবিদ্যোদ্ভ্রান্তচিত্তোদ্ভবোঽয়ম্ ॥ ৬১০

পাপ কিম্বা পুণ্য নামে বস্তু কিছু নাই।
জ্ঞানভেদে একে ভেদ দেখিবারে পাই॥
গৌণবৃত্তি বশে পাপপুণ্য বোধ হয়।
ভেদ ঘটে অবিদ্যার হইলে উদয় ॥ ৬১০

ইত্যবিদ্যাসূক্তয়ঃ ॥২৫॥



## ২৬। অথ বদ্ধজীবসূক্তয়ঃ।

অবস্থাভেদতো জীবশ্চতুর্দ্ধা ভিদ্যতে যথা।
বদ্ধশ্চাথ মুমুক্ষুশ্চ মুক্তো নিত্যস্তথৈব চ ॥ ৬১১

অবস্থা বিশেষে জীব চতুর্ব্বিধ হয়।
বদ্ধ, মুমুক্ষু ও মুক্ত, নিত্য নামময় ॥ ৬১১

হরিনামপ্রতীপত্বং ধর্ম্মধার্ম্মিকগর্হণম্।
উপাসনোপহাসশ্চ বদ্ধজীবস্য লক্ষণম্ ॥ ৬১২

হরিনামে প্রতিকূল ভাব আচরণ।
ধর্ম্ম ও ধার্ম্মিক এই দুয়ের নিন্দন ॥
উপাসনা বিষয়েতে উপহাস আর।
বদ্ধ জীব হ'লে এই লক্ষণ তাহার ॥ ৬১২

হৃদয়ে বদ্ধজীবস্য ন হি ধর্ম্মকথা বিশেৎ।
কালায়সশলাকেব প্রস্তরস্যান্তরাত্মনি ॥ ৬১৩

বদ্ধজীব হৃদে নাহি ঢুকে ধর্ম্মকথা।
লৌহের শলাকা প্রস্তরের মাঝে যথা ॥ ৬১৩

কর্ণয়োর্বদ্ধজীবানাং সেতূনাং মুখয়োরিব।
প্রবিশত্যেকতঃ সূক্তং স্রবত্যম্ভোবদন্যতঃ ॥ ৬১৪

সেতুমুখ মত বদ্ধজীবের শ্রবণ।
তাহার ভিতরে সূক্তি বারির মতন ॥
একদিকে কোন(ও) রূপে যদিই প্রবেশে।
অন্যদিকে বাহিরিয়া যায় সে নিমেষে ॥ ৬১৪

মজ্জেৎ সাধুঃ প্রসাদায় সচ্চিদানন্দসাগরে।
বদ্ধস্তু সৎকথাং হন্তি বিপ্রুষং তপ্তলৌহবৎ॥ ৬১৫

সচ্চিদ্ আনন্দ সিন্ধু মধ্যে সাধুজন।
নির্ম্মলতা লাভ হেতু হয় নিমগন॥
বদ্ধজীব নাশ করে সাধুর সুকথা।
তপ্তলৌহ লোপ করে জলবিন্দু যথা॥ ৬১৫

কো নাম ব্রাহ্মমানন্দং বদ্ধজীবং নিবোধয়েৎ।
বালিশং সৌরতং সৌখ্যং কো নু বোধয়িতুং ক্ষমঃ॥ ৬১৬

বদ্ধজীবে ব্রহ্মানন্দ কে বোঝাবে হায়!
শিশুকে সুরত সুখ বোঝান কি যায়? ৬১৬

বদ্ধজীবঃ সুতীর্থেঽপি নৈব চিন্তয়তীশ্বরম্।
সম্ভ্রমাৎ স্বজনেষ্বেব যতমানো নিরন্তরম্॥ ৬১৭

সুতীর্থেও বদ্ধজীব ভাবে না ঈশ্বরে।
ব্যস্তভাবে স্বজনের(ই) ভাবনা সে করে॥ ৬১৭

উৎপাতপাতমাশঙ্ক্য শঙ্কয়াপীশ্বরং স্মরন্।
তদ্ভয়াদুদ্ধৃতো হন্ত বদ্ধজীবো বিকত্থতে॥ ৬১৮

বিপদের ভয়ে হায় স্মরিয়া ঈশ্বরে।
রক্ষা পেয়ে বদ্ধজীব আত্মশ্লাঘা করে॥ ৬১৮

গ্রহণে শ্রীহরের্নাম্নো বদ্ধজীবো বিলম্বতে।
মৃত্যুনাসৌ গৃহীতোঽপি কার্পণ্যং নৈব মুঞ্চতি॥ ৬১৯

হরিনামে বদ্ধজীব করে বিলম্বন।
কার্পণ্য ছাড়ে না, ধরে যদিও শমন ॥ ৬১৯

পাতিতা সচ্চিদানন্দরসপীযূষসাগরে।
লীয়তে মুক্তজীবালী লাবণী পুত্রিকা যথা ॥
প্লবতে সংসারিততিঃ পুত্রিকা বাসনী যথা।
লিপ্যতে বদ্ধজীবালী নৈব শৈলীব পুত্রিকা ॥ ৬২০

( যুগ্মকম্ )

সচ্চিদ্ আনন্দরসসুধার সাগরে।
মুক্ত-জীবে কেহ যদি নিমজ্জিত করে ॥
নুণের পুতুল মত সে মিশে তাহায়।
সংসারীরা ভাসে বস্ত্র-পুত্তলীর প্রায় ॥
বদ্ধ-জীবগণ যদি তাহে প'ড়ে রয়।
কাচের পুতুল মত লিপ্ত সে না হয় ॥ ৬২০

যথৈব কুম্ভীরশরীরমধ্যে
ন শস্ত্রজাতং লভতেঽবকাশম্।
তথৈব ধর্ম্মাত্মকবাক্যজাতং
ন বদ্ধজীবাত্মনি মূর্চ্ছতীহ ॥ ৬২১

কুম্ভীর শরীরে শস্ত্র নাহি ঢুকে যথা।
ঢুকে না বদ্ধের হৃদে তথা ধর্ম্মকথা ॥ ৬২১

বদ্ধস্য জীবস্য হৃদি প্রকামং
কামঃ প্রতীয়েত কথাপ্রসঙ্গাৎ।
কপোতপোতস্য গলপ্রদেশে
করপ্রয়োগাদিব শস্যরাশিঃ॥ ৬২২

বদ্ধজীব হৃদয়ে যে কামের সংস্থান।
কথার প্রসঙ্গে তাহা হয় অনুমান॥
কপোতের গলদেশে হাত লাগাইলে।
আন্তরিক শস্যের সন্ধান যথা মিলে॥ ৬২২

ইতি বদ্ধজীবসূক্তয়ঃ ॥২৩॥

-o-



## ২৭। অথ সংসারস্থক্তয়ঃ।

দদ্রুকণ্ডুয়নপ্রায়ং সংসাররসসেবনম্।
আপাত এব সুখদং পরিণামে স্বরুন্তুদম্॥ ৬২৩

দদ্রুকণ্ডুয়ন সম সংসার সেবন।
আপাততঃ সুখকর শেষেতে ভীষণ॥ ৬২৩

সংসারদধিভাণ্ডেঽস্মিন্ নবনীত ইব স্থিতে।
ভূতে সুসিদ্ধভূতেঽপি বিকারঃ কুরুতে পদম্ ৬২৪

এ সংসার দধিভাণ্ডে নবনীত প্রায়।
সুসিদ্ধ জীবেও বিকার দেখা যায়॥ ৬২৪

অন্নচিন্তা মহাভারা সতোঽপি প্রতিভাহরা।
তদ্‌গ্রস্তস্যাশ্রুণো ধারা-প্লাবিতাস্ত্যখিলা ধরা॥ ৬২৫

অন্নচিন্তা ভার বড়, কবির(ও) প্রতিভাহর
গ্রস্ত তায় হয় যেই জন।
তাহার নয়নধারা, ভাসায় নিখিল ধরা
এ সংসার দুঃখের কারণ॥ ৬২৫

মৃদ্রেবার্দ্রমৃদাং গাত্রে চিত্তে ধর্ম্মকথা সতাম্।
নিবেশ্যেত সুখেনৈব নৈব গ্রাব্ণামিবাসতাম্॥ ৬২৬

কাঁচা মাটী মত সাধুচিত্তে ধর্ম্মকথা।
সুখে লাগে, অসতে না লাগে শিলে যথা॥ ৬২৬

সংদংশঃ কর্ম্মকারস্য যথাগ্নিজলভাঙ্মুহুঃ।
দ্বন্দ্বভাগী তথা জীবো দ্বন্দ্বপারে শিবাস্পদম্॥ ৬২৭

কামারের সাঁড়াসিটা জলে ও অনলে।
বার বার পড়ে যথা, তথা এ ভূতলে ॥
সুখ দুঃখ শীতোষ্ণাদি দ্বন্দ্ব ভজে জীব।
দ্বন্দ্ব পার হয় যদি তবে পায় শিব ॥ ৬২৭

ক্বচিৎ কামে ক্বচিদ্ধর্ম্মে গৃহিণাং রমতে মতিঃ।
বিষ্ঠায়ামথ নৈবেদ্যে মক্ষিকেব ক্ষণে ক্ষণে ॥ ৬২৮
কভু কামে কভু ধর্ম্মে মজে গৃহিগণ।
বিষ্ঠা ও নৈবেদ্যে মাছি যথা ক্ষণে ক্ষণ ॥ ৬২৮

যন্ত্রপর্য্যঙ্কবজ্জীবো বহন্ ধর্ম্মকথাধুরম্।
সঞ্জায়েত বিনম্রাত্মা তদপায়ে তু পূর্ব্ববৎ ॥ ৬২৯
স্প্রীং আঁটা খাট মত, জীবগণ হয় নত
ধর্ম্মকথা ভার যতক্ষণ।
সে ভারের অপগমে, আপন স্বভাবক্রমে
পূর্ব্ববৎ করে আচরণ ॥ ৬২৯

যাবজ্জীবো মঠে তিষ্ঠেৎ কুণ্ডে পিণ্ড ইবায়সঃ।
তাবদেব ভজেদ্ রাগং মালিন্যং তু বহির্গতিঃ ॥ ৬৩০
যতক্ষণ মঠে জীব করে অবস্থান।
অনলের কুণ্ডমাঝে লৌহের সমান ॥
ততক্ষণ রক্তভাব ধারণ সে করে।
বাহিরিলে পূর্ব্ববৎ মলিনতা ধরে ॥ ৬৩০

সংসারী শুকপক্ষীব সহসা ব্যসনাগমে।
বিস্মৃত্য শ্রীহরের্নামান্যার্ত্তঃ কূজতি কেবলম্ ॥ ৬৩১

সংসারী হরির নাম বিপদে বিস্মরি।
শুকপাখী মত মরে আর্ত্তনাদ করি ॥ ৬৩১

উচ্চৈঃস্থিতিমতাং চাপি প্রায়শো দূরদর্শিনাম্।
বিষয়ামিষগা দৃষ্টিঃ পততাং পততামিব ॥ ৬৩২

গৃধ্রমত দূরদর্শী উঠি' উচ্চদেশে।
কামীগণ দেখে প্রায়(ই) বিষয় আমিষে ॥ ৬৩২

সংসারিগেহনকুলো বিপত্ত্যুচ্চৈঃপদং গতঃ।
ভারেণ বিষয়গ্রাব্ণো দ্রুতং প্রাপ্নোত্যধোগতিম্ ॥ ৬৩৩

পালিত বেজীর মত পড়িয়া বিপদে।
সংসারী মানব স্থিতি পায় উচ্চপদে ॥
কিন্তু সে বিষয়রূপী পাষাণের ভরে।
অকস্মাৎ অধোগতি পায় ক্ষণপরে ॥ ৬৩৩

সংসারিধীবরস্ত্যক্ত্বামোদং সুমনসামপি।
বিষয়াণ্ডজদুর্গন্ধে মনো বধ্নাতি সম্ভ্রমাৎ ॥ ৬৩৪

পুষ্পের সৌরভ ত্যজি সংসারী ধীবর।
বিষয় মৎস্যের গন্ধে করে সমাদর ॥ ৬৩৪

বিষয়ী বিষয়ানন্দে ব্রহ্মানন্দাধিকাদরঃ।
বিষ্ঠায়াং ভজতে নিষ্ঠাং মক্ষিকা মাক্ষিকাধিকাম্ ॥ ৬৩৫

ব্রহ্মানন্দাধিক ভাবে বিষয়ী বিষয়।
মধুর অধিক মলে মাছির আশয় ॥ ৬৩৫

লোকস্য পরমার্থাশা বিষয়াশ্রয়তো বৃথা।
খে রুরুক্ষেব ভেকস্য বর্ষাধারাম্বুলম্বনাৎ ॥ ৬৩৬

বিষয় ধরিয়া পরমার্থ আশা বৃথা।
বর্ষাধারা ধ'রে ভেক শূন্যে উঠে কোথা ? ৬৩৬

পরমার্থমপাকৃত্য সংসারেঽর্থপরিগ্রহে।
বালিশা এব কুশলা ন বিজ্ঞাঃ কুশলার্থিনঃ ॥ ৬৩৭

পরমার্থ দূর করি, অর্থ পরিগ্রহে।
চাহে না হিতৈষী বিজ্ঞ, মূঢ় যে সে চাহে ॥ ৬৩৭

ন গুরুর্গুরুরজ্ঞস্য প্রিয়ৈবাস্য মহাগুরুঃ।
যদাজ্ঞয়া সদৈবায়ং শঙ্কয়া কিঙ্করায়তে ॥ ৬৩৮

পত্নীই অজ্ঞের গুরু, গুরু গুরু নয়।
প্রিয়ার আজ্ঞায় ভয়ে কিঙ্কর সে হয় ॥ ৬৩৮

মৃগযূনামিব স্ত্রীণাং পাদমূলে বিমূঢ়ধীঃ।
হন্তোপহরতি প্রাণান্ স্বেচ্ছয়া নরবানরঃ ॥ ৬৩৯

ব্যাধসম পত্নী-পদমূলে মূঢ়মতি।
নিজে নর-বানরেরা দেয় প্রাণাহুতি ॥ ৬৩৯

আত্মরক্তেন সংসারী পুষ্যন্ পোতান্ বিনশ্যতি।
পশ্চিমাবয়বেনেব রুজা মর্কটকক্রিমিঃ ॥ ৬৪০

গৃহী মরে নিজ রক্তে পুষি শিশুগণ।
পশ্চাতের মাংস দিয়ে মাকড়্সা যেমন ॥ ৬৪০

সংসারাড়ম্বরো মিথ্যা সত্যা বিষ্ণুপদে স্থিতিঃ।
সংসারীশং নিরীক্ষ্যৈব দুঃখৈরিহ বিমুচ্যতে ॥ ৬৪১

সাংসারিক আড়ম্বর মিথ্যা বলি জান।
সত্য বলি জান বিষ্ণুপদে অবস্থান ॥
সংসারী হরিকে যদি করে দরশন।
তা'হলেই হয় তার দুঃখ বিমোচন ॥ ৬৪১

সাংসারিকমিদং সর্ব্বং বস্তুজাতমশাশ্বতম্।
ত্বঞ্চাসি পঞ্চতত্ত্বাখ্যনর্ত্তকস্যেহ পুত্রিকা ॥ ৬৪২
সাংসারিক যাহা কিছু বিনশ্বর সবি।
তুমিও যে পঞ্চতত্ত্ব নর্ত্তকের ছবি ॥ ৬৪২

আসক্তির্নাত্র কর্ত্তব্যা সংসারে ক্ষণভঙ্গুরে।
হরেস্তু চরণাসক্তে র্লভ্যতে সুখমব্যয়ম্। ৬৪৩
অনিত্য সংসার সুখে রতি না করিবে।
নিত্যসুখ হরিপদে রতিতে পাইবে ॥ ৬৪৩

উত্তিষ্ঠোত্তিষ্ঠ ভোঃ ক্রন্দ ক্রন্দনং হি তবোচিতম্।
ইহ সংসারগহনে নিদ্রা ভদ্রায়তে ন তে ॥ ৬৪৪
উঠ উঠ কাঁদ, তব কাঁদাই উচিত।
এ সংসার গহনেতে নিদ্রা নহে হিত ॥ ৬৪৪

সংসার উটজঃ সাগ্নির্যস্তত্রাস্তি স দহ্যতে।
সাধুরেব বহিস্তস্মাদ্ গন্তুং শক্নোতি নেতরঃ ॥ ৬৪৫
এ সংসার অগ্নিময় কুটীর বিশেষ।
এখানে থাকিলে দাহ হয় সবিশেষ ॥
ইহা হ'তে বাহিরিতে পারে সাধুজন।
বাহিরে যাইতে অন্য না হয় সক্ষম ॥ ৬৪৫

ক্রোধদাবাগ্নিনা ব্যাপ্তং সর্ব্বং সংসারকাননম্।
ন সংপৃক্তো ভবেৎ তেন ভক্তো দীনঃ কদাচন ॥ ৬৪৬
ক্রোধানলে ঘেরা সারা সংসার কানন।
তাহে নাহি পড়ে দীন ভক্ত কদাচন ॥ ৬৪৬

গৃহত্যাগাক্ষমো বিষ্ণুং চিন্তয়েৎ প্রীতিপূর্ব্বকম্।
কামান্ কষ্টায়তীন্ দুষ্টান্ দৃষ্ট্বা সংসারিবৈষ্ণবঃ ॥ ৬৪৭
পরিণামে কষ্টদায়ী দুষ্ট যে বাসনা।
সংসারী বৈষ্ণব তাহা করি আলোচনা ॥
গৃহত্যাগ বিষয়েতে হইলে অক্ষম।
প্রীতমনে চিন্তা করিবেন নারায়ণ ॥ ৬৪৭

অয়ং সুখী ধনী চেতি কশ্চিন্নীচোঽনুমন্যতে।
নাসৌ জানাতি সংসারে সম্পদো ন সুখাবহাঃ ॥ ৬৪৮
সুখী, ধনী বলি নীচ কাহাকেও ভাবে।
জানে না সে—ধন নহে হেতু সুখলাভে ॥ ৬৪৮

প্রায়ঃ পৃচ্ছন্তি কুশলং নরা হ্যত্র পরস্পরম্।
জরামৃত্যুভয়াগারে সংসারে কুশলং কুতঃ ॥ ৬৪৯
লোকে পরস্পর প্রায়(ই) কুশল জিজ্ঞাসে।
সংসারে কুশল কোথা জরামৃত্যুবাসে? ৬৪৯

অসারোঽয়ং হি সংসার আম্রাতকফলাস্থিবৎ।
সারলেশোঽপি নেহাস্তি ভোগাচ্চাস্তি বিদাহিতা ॥ ৬৫০
আমড়া-আঁঠির মত সংসার অসার।
কিছু নাই সার—ভোগে বিদাহ বিকার ॥ ৬৫০

সংসারো ন স্থিরাবাসঃ ক্ষণিকাবাস এষ তে।
ঈশ্বরো হ্যাশ্রয়ো নিত্যস্তৎ তত্রৈব রতিং কুরু ॥ ৬৫১

এ সংসার বাসাবাটী, নিজাবাস নয়।
রতি যোগ্য হয় নিত্য ঈশ্বর আশ্রয় ॥ ৬৫১

অভিনীয় ত্যজেদ্ বেশং যথাকালং যথা নটঃ।
সংসারী বর্জ্জয়েদর্থং তথেশ্বরমথাবিশেৎ ॥ ৬৫২

অভিনয় শেষে যথা বেশ ত্যাগ ক'রে।
অধ্যক্ষের কাছে নট যায় সাজঘরে ॥
সংসারী তেমতি অর্থ করিয়া বর্জ্জন।
লীলা সাঙ্গ হ'লে যায় ঈশ্বর সদন ॥ ৬৫২

প্রাগেবেশ্বরমাসাদ্য পশ্চাৎ সংসারমাবিশন্।
অশ্নুতে সুখমত্যন্তং বিপরীতং বিপর্য্যয়াৎ ॥ ৬৫৩

প্রথমে ঈশ্বর লভি, পশ্চাৎ সংসার।
বড় সুখ হয়—বিপরীতে হয় আর ॥ ৬৫৩

সংসার এব ত্যজতি সংসারস্ত্যজ্যতে মৃষা।
সাধনৈকমনা যঃ স্যাৎ সংসারোঽপসরেৎ ততঃ ॥ ৬৫৪

সংসারে ছাড়িবে মিছা, সংসার(ই) ছাড়িবে।
সাধনে মজিলে ইহা দূরে পলাইবে ॥ ৬৫৪

দিক্ পূর্ব্বাক্রম্যতে যাবৎ তাবদ্ দূরতরাঽপরা।
যথা ধর্ম্মপথে বৃত্তিস্তথা সংসারনিষ্কৃতিঃ ॥ ৬৫৫

পূর্ব্বদিক্ দিয়া তুমি চলিবে যেমন।
দূরেতে পশ্চিম দিক্ পড়িবে তেমন ॥
ধর্ম্মপথে অগ্রসর যেমন হইবে।
তেমনি সংসার হ'তে নিস্তার পাইবে ॥ ৬৫৫

সংসারাসবমত্তানাং ভূতানাং মত্ততাহরম্।
কেবলং সাধুসংসর্গতণ্ডুলোদকমুত্তমম্ ॥ ৬৫৬

সংসার মদের নেশা নাশিতে সক্ষম।
সাধু সঙ্গ চাল-জল(ই) ঔষধ পরম ॥ ৬৫৬

প্রভবিষ্ণোঃ সহিষ্ণুত্বে সৌজন্যে স্বজনেষু চ।
সংসারোঽপি সুখাবাসো নাকোঽপি নরকোঽন্যথা ॥ ৬৫৭

প্রভুর থাকিলে ক্ষমা, স্বজনে সৌজন্য।
সংসার(ও) সুখের, নৈলে স্বর্গও জঘন্য ॥ ৬৫৭

সৎসঙ্গঃ কীর্ত্তনং ভূতদয়া দৈন্যং হিতৈষণা।
ইত্যেতৎ পঞ্চকং রত্নং সারং সংসারসাগরে ॥ ৬৫৮

সাধুসঙ্গ, দয়া, দৈন্য, হিতেচ্ছা, কীর্ত্তন।
সংসার-সাগরে সার এ পাঁচ রতন ॥ ৬৫৮

সৎসঙ্গমঃ সদ্গুরুসংশ্রয়শ্চ
দৈন্যং দয়া দানমথোপকারঃ।
সংসাররত্নাকররত্নষট্কং
ষট্সম্পদোঽন্যা ইব গণ্যমেতৎ ॥ ৬৫৯

সাধুসমাগম আর সদ্গুরু আশ্রয়।
দৈন্য, দয়া, দান, উপকার এই ছয় ॥
এ সংসার রত্নাকরে এ সব রতন।
জানিবে অপর ছয় সম্পদ মতন ॥ ৬৫৯

বৃথাভিমানাদিবিচূর্ণকত্বাদ্
বপুর্মনঃশুদ্ধিবিধায়কত্বাৎ।
দৈন্যপ্রদানাদিগুণাকরত্বাৎ
সংসাররূপাশ্রম এব ধন্যঃ ॥ ৬৬০

সংসার-আশ্রম নাশে বৃথা অভিমান।
দেহ ও মনের করে বিশুদ্ধি বিধান ॥
ঘটায় দীনতা আদি গুণ সমাগম।
ধন্য ধন্য ধন্য তাই সংসার-আশ্রম ॥ ৬৬০

সংসারজালে পতিতোঽপি জীবো
ন জাতু কশ্চিদ্ যততে প্রযাতুম্।
পলায়িতুং সংযততে চ কশ্চিৎ
প্রসহ্য কশ্চিচ্চলতীব মীনঃ ॥ ৬৬১

এ সংসার-জালে জীব প'ড়ে মীন প্রায়।
কেহ বা ছাড়িয়া ইহা যাইতে না চায় ॥
ইহা হ'তে পলাইতে চেষ্টা কেহ করে।
ছিঁড়িয়া পলায় কেহ আপনার জোরে ॥ ৬৬১

নিতম্বিনীপীননিতম্ববিম্ব-
বিম্বাধরাবদ্ধহৃদোঽন্ধবুদ্ধেঃ।
অবশ্যচিত্তস্য ভবত্যবশ্যং
সংসারিজীবস্য শিবচ্যুতত্বম্॥ ৬৬২

নিতম্বিনী কামিনীর নিতম্বযুগলে।
আর তার বিম্বাধরে মন যার গলে॥
অবশাত্মা মূঢ়মতি অন্ধ সেই জন।
অবশ্যই হয় তার অশুভ ঘটন॥ ৬৬২

মূর্খাঃ সুখাভ্যুন্নতিদাং সমীক্ষ্য
সাংসারিকা ভক্তিমনুব্রজন্তি।
ভক্তেশ্চ নীচৈঃ স্থিতিমাকলয্য
বিলজ্জ্য লজ্জে ভ ইমাং ত্যজন্তি॥ ৬৬৩

সুখ ও উন্নতি দান করিতে দেখিয়া।
ভক্তি নিতে যায় মূর্খ সংসারী দৌড়িয়া॥
নীচভাবে স্থিতি তার দরশন করি।
লজ্জাভরে ত্যজে তারে—ছিঃ ছিঃ লাজে মরি॥ ৬৬৩

ক্রমেলকঃ কণ্টকজালমশ্নন্
মুখে ক্ষতেঽপ্যাত্তি যথা তদেব।
তথৈব মূঢ়ো বিষয়ে নিগূঢ়ো
জাতেঽপ্যশাতে ভজতে তমেব॥ ৬৬৪

কাঁটা খেতে খেতে মুখে ক্ষত হয়ে যায়।
তথাপি যেমতি উষ্ট্র সেই কাঁটা খায়॥

জরজর হইলেও বিষয়ে তেমতি।
দুঃখ পাইলেও মূঢ় করে তাহে রতি। ৬৬৪

সদৈব দিগ্দর্শনযন্ত্রবন্মনঃ
সজেদুদীচ্যেব যদীশচিন্তয়া।
তদার্ণবে নৌরিব জীবসংহতি-
র্ন সংস্থতৌ জাতু বিভর্ত্তি বিভ্রমম্ ॥ ৬৬
ঈশ্বর চিন্তায় নিত্য থাকে যদি মন :
উত্তর দিকেতে যথা দিগ্‌দরশন ॥
সিন্ধুর সমান এই সংসার ভিতরে।
তরণীর মত জীব ভ্রান্তি নাহি করে ॥ ৬৬৫

দেহলৌহভরিতাত্মনৌকয়া
কামশৈলশকলেন পূর্ণয়া।
মানুষোঽর্থবিষভাণ্ডমস্তকঃ
কো নু সংস্থতিপয়োধিমুত্তরেৎ ॥ ৬৬৮
দেহলৌহভারে ভরা নৌকারূপী মন
কামনা পাষাণে পূর্ণ —করি আরোহণ :
অর্থরূপ বিষভাণ্ড মস্তকে লইয়া।
কে পারে সংসারসিন্ধু যাইতে তরিয়া ? ৬৬৬

যত্নতোঽপি বিষয়ব্রণপ্রিয়া
পাতিতা হরিকথা-সুধারসে।
তত্র নাভিরমতেঽমতে চিরং
মক্ষিকালিরিব জীবমণ্ডলী ॥ ৬৬৭

বিষয় ব্রণের প্রিয় মক্ষিকার মত।
হরিকথা সুধারসে হ'লেও পাতিত ॥
সাংসারিক জীব তাহা ভাল নাহি বাসে।
নিমেষে সে ছেড়ে আসে সেই ব্রণ পাশে ॥ ৬৬৭

জীবেন কর্ম্মাণ্যপি কুর্ব্বতাঙ্গৈ-
মুখেন গেয়ং পরমেশনাম।
প্রনৃত্যতা বাদয়তা চ বাদ্যং
তৌর্য্যত্রিকজ্ঞেন যথৈব গানম্ ॥ ৬৬৮

অঙ্গ দিয়ে জীবগণ করুক করম।
মুখে হরিনাম যেন করে উচ্চারণ ॥
নৃত্য গীত বাদ্যবিৎ একা নাচে গায়।
সেই সে একাই যথা বাজনা বাজায় ॥ ৬৬৮

ভুঞ্জানো বহুবিষয়ানপি প্রবীণঃ
সংসারী হৃদিগমীশ্বরং ন মুঞ্চেৎ।
কুর্ব্বন্নপ্যবিরতমঙ্গহারভেদান্
শৈলূষঃ শিরসিগতং যথৈব কুম্ভম্ ॥ ৬৬৯

ভুঞ্জি বহু বিষয়েও চতুর সংসারী।
ভুলে না হৃদয়গত বৈকুণ্ঠবিহারী ॥
বাজীকর নানাভঙ্গী কালেও যেমন।
মাথার কলস নাহি ফেলে কদাচন ॥ ৬৬৯

ইতি সংসারসূক্তয়ঃ ॥২৭॥

## ২৮। অথ মনঃস্থূক্তয়ঃ।

প্রবেশ্যেশপদাগারং মত্তচিত্তমতঙ্গজম্।
সংসারমলসংসর্গাৎ ত্রায়তাং তৎপবিত্রতা॥ ৬৭০
রাখি হরিপদ গৃহে মত্ত চিত্ত মতঙ্গজে।
পবিত্রতা রাখ তার সংসারের মলরজে॥ ৬৭০

নৃণাং সংসারকান্তারে নিসর্গচপলং মনঃ।
বিক্ষিপ্তং সকৃদপ্যত্র দুর্গ্রহং রসপিণ্ডবৎ॥ ৬৭১
চঞ্চল স্বভাব ভবে মানবের মন।
ছড়ালে কুড়ান দায়, পারার মতন॥ ৬৭১

কেশস্য মানসস্যাপি সাদৃশ্যং দৃশ্যতামহো।
কর্ষণাদেব সারল্যং কৌটিল্যং পুনরন্যথা॥ ৬৭২
কেশ ও মনের দেখ তুল্য ব্যবহার।
টানে সরলতা—বিনা টানে বক্রাকার॥ ৬৭২

মৃতমাস্তাং মনস্তাবৎ প্রেতমেতচ্চ জায়তাম্।
ধূর্ত্তং তথাপি হী মূর্ত্তং ভূয়ো ভীষয়তেতরাম্॥ ৬৭৩
ম'রে যদি ভূত হয় তবু ধূর্ত্ত মন।
মূর্ত্তিমান্ হ'য়ে করে ভয় উৎপাদন॥ ৬৭৩

সগ্রন্থিবাধসম্বন্ধাং সাবৃত্তিপরিবর্ত্তনাম্।
কাষ্ঠমালাং ত্যজেৎ কষ্টাং মনোমালাং জপেচ্ছুভাম্॥ ৬৭৪
কাষ্ঠমালা গ্রন্থিরূপ বাধার আশ্রয়।
আবৃত্তির বশে তাহা ঘুরাইতে হয়॥

ত্যাজ্য তাই কাষ্ঠমালা কষ্টের নিদান।
শুভ মনোমালা জপ উচিত বিধান ॥ ৬৭৪

করাগ্রে মালয়া ভ্রান্তং মুখে ভ্রান্তং চ জিহ্বয়া।
আশাসু চ মনো ভ্রান্তং ভ্রান্তং তেনৈব দৈবতম্ ॥ ৬৭৫

করাগ্রেতে ঘুরে মালা, মুখে জিহ্বা ঘুরে।
আশাচক্রে ঘুরে মন—দেব তাই দূরে ॥ ৬৭৫

মনস্ত্বেককমিত্যেতদ্ যত্র তত্রানুরঞ্জয়েৎ।
রময়েদ্ গুরুভক্তৌ বা বিষয়ে বা স্বয়েচ্ছয়া ॥ ৬৭৬

মন একা বলি লও যথায় তথায়।
গুরুপদে বিষয়ে বা মজাও স্বেচ্ছায় ॥ ৬৭৬

মনশ্চাঞ্চল্যনাশার্থমুদ্‌ভ্রান্তং ভবনে বনে।
হা হন্ত কথমপ্যেতন্ন তথাপি স্থিরায়িতম্ ॥ ৬৭৭

মানসের চঞ্চলতা বিনাশ কারণে।
কতই না ঘুরিয়াছি ভবনে ও বনে ॥
হায় হায় কোন(ও) মতে এই পোড়া মন।
তথাপি ত করিল না স্থিরতা ধারণ ॥ ৬৭৭

মনোঽম্ভোনিধিভঙ্গানাং চঞ্চলানামনারতম্।
স্থিরতায়াং প্রজাতায়াং মুক্তিমুক্তা ন দুর্ল্লভা ॥ ৬৭৮

মানস সিন্ধুর ঘোর তরঙ্গ থামিলে।
মুক্তিরূপা মুক্তা তায় অনায়াসে মিলে ॥ ৬৭৮

বিনেয়মুপনেয়ং চ মন এবাত্মনশ্চিরম্।
মনশ্চেদ্ বশমায়াতং জিতং সর্ব্বমিদং জগৎ ॥ ৬৭৯

বিনীত শিক্ষিত কর নিত্য নিজ মন।
মন বশ হ'লে বশ হয় ত্রিভুবন ॥ ৬৭৯

ব্যামোহয়সি কিং যুক্ত্যা লোকানেতাননেকয়া।
বশীকুরু মনঃ স্বীয়ং কর্ষচ্চতুরশীতিশঃ ॥ ৬৮০
নানা যুক্তি বলে লোক ভুলাতে ত পার।
নিজ মন টানে কত-- -তারে বশ কর ॥ ৬৮০

ভজ ত্বং ভগন্নাম মনঃ স্বীয়ং বশীকুরু।
সারবাক্যমিদং বিদ্ধি কিং জ্ঞানগ্রন্থকোটিভিঃ ॥ ৬৮১
বশ কর নিজ মন, লও হরিকথা।
এই সারবাক্য জ্ঞানগ্রন্থ কোটি বৃথা ॥ ৬৮১

চঞ্চলস্য মনোঽশ্বস্য বশ্যতা নেয্যতে হিতা।
যঃ কুর্য্যাৎ তত্র সারথ্যং স তথ্যং সজ্জনো জনঃ ॥ ৬৮২
চঞ্চল মানস-অশ্ব-বশ্যতা না কর।
যে তার সারথি সাধু নিশ্চয় সে নর ॥ ৬৮২

হন্ত ভো মত্তচিত্ত ত্বং মৃত্যুং ন স্মরসীতি কিম্।
দেহন্তে হন্ত লীনং স্যান্মৃৎস্বপ্সু লবণং যথা ॥ ৬৮৩
ওরে মত্ত চিত্ত তুমি মৃত্যুকে স্মর না কেন ?
দেহ তব জলে লবণের মত হবে লীন ॥ ৬৮৩

অবধেহি চলচ্চিত্ত মা সীদ ত্বমবোধবৎ।
যমে যময়তি ত্বাং হি দেহকোষোঽবশিষ্যতে ॥ ৬৮৪
ভ্রান্ত মন অজ্ঞ মত ক'র না বিষাদ।
কালবশে রবে তব দেহকোষ(ই) বাদ ॥ ৬৮৪

পরিবর্ত্তি মনো নিত্যং নানারূপধরং হি তৎ।
তদেকরূপরক্ষায়াং দক্ষা লোকাঃ সুদুর্ল্লভাঃ ॥ ৬৮৫
নানা রূপ ধরে পরিবৃত্তিশীল মন।
দুর্ল্লভ ইহার ঐক্য-রক্ষাকারী জন ॥ ৬৮৫

বেলাতিক্রমণে সিদ্ধি র্ন স্যাদিত্যাত্মনো মনঃ।
বাল্য এবোদ্ধরেজ্জীবঃ প্রত্যূষে নবনীতবৎ ॥ ৬৮৬
প্রত্যূষে নবনী মত বাল্যে তুল মন।
বেলা হ'লে নাহি হবে সিদ্ধি সংঘটন ॥ ৬৮৬

অপক্বং হি কুমারাণাং সুকুমারাত্মনাং মনঃ।
বংশবৎ সুখমাবার্জ্জ্যং পক্বং প্রবয়সাং তু ন ॥ ৬৮৭
সুকোমল বংশসম বালকের মন।
সরল করিতে তারে লাগে না যতন ॥
বয়স হইলে কিন্তু সোজা করা দায়।
পাকা হ'য়ে গেলে বাঁশ নোয়ান না যায় ॥ ৬৮৭

মনঃ কার্য্যশতং কুর্য্যাদ্ বিষয়াস্বাদলিপ্সয়া।
সন্নাম-সদ্‌গুরুশ্রদ্ধাহীনং হন্যাত্তু জীবিতম্ ॥ ৬৮৮
বিষয়ের লোভে মন শত কার্য্য করে।
নাশে সাধুনাম-গুরুশ্রদ্ধাহীন নরে ॥ ৬৮৮

অবাধ্যং হি মনোঽত্যর্থমতিলোভমহোদ্ধতম্।
অলসং সাধনে হন্ত ভোজনে চ মহোদ্যতম্ ॥ ৬৮৯
অতি লোভোদ্ধত মন অবাধ্য বিষম।
সাধনে আলস্য তার, ভোজনে উদ্যম ॥ ৬৮৯

স্বয়মেবাস্থিরমনা নান্যস্য স্থাপয়েন্মনঃ ।
স্বয়ং দীনো নিরন্নো হি পলান্নং নান্যমর্পয়েৎ ॥ ৬৯০

আপনার মন যদি স্থির নাহি হয় ।
অন্য মন স্থির করা সাধ্য কভু নয় ॥
অন্নহীন দীন যদি নিজে কেহ হয় ।
অন্যে সে পলান্ন দিতে সমর্থ ত নয় ॥ ৬৯০

চলচ্চিত্ত-মনশ্চৌর-সঙ্গিভ্যাং তীর্থযাত্রিণঃ ।
যাবন্নৈকং চ্যুতং পাপং তাবদারোপিতং বহু ॥ ৬৯১

চঞ্চল চিত্ত ও মন চোর সঙ্গীদ্বয় ।
তীর্থযাত্রী মানবের সঙ্গে যদি রয় ॥
একটী পাপের যেই হইবে মোচন ।
অমনি করিবে তারা অন্য আরোপণ ॥ ৬৯১

মলোপহতচিত্তস্য নিরর্থং তীর্থসেবনম্ ।
ন হি গঙ্গাগতস্যাপি মৎস্যস্যাস্তি সুগন্ধতা ॥ ৬৯২

মলিন চিত্তের বৃথা তীর্থ নিষেবণ ।
গঙ্গার(ও) মৎস্যের গন্ধ না হয় শোভন ॥ ৬৯২

কিং পুণ্যধামগমনৈঃ কিং বা তীর্থনিষেবণৈঃ ।
মনঃশুদ্ধিমৃতে সর্ব্বং পুণ্যতীর্থমপার্থকম্ ॥ ৬৯৩

তীর্থযাত্রা পুণ্যধাম গমনে কি হয় ।
সব বৃথা মন যদি শুদ্ধ নাহি রয় ॥ ৬৯৩

মনো হি মথুরা চিত্তং দ্বারকা কাশিকা তনুঃ ।
পশ্চিমে দশমে দ্বারে দিব্যং জ্যোতিরুদীক্ষ্যতে ॥ ৬৯৪

দ্বারকা, মথুরা—চিত্ত, মন—তনু কাশী।
পশ্চাতে দশম দ্বারে জ্যোতি উঠে ভাসি ॥ ৬৯৪

সর্ব্বতো ধাবতো নিত্যং মানসস্য বিনিগ্রহঃ।
মানবস্য পরো ধর্ম্মঃ সংযমো হি সুখাবহঃ ॥ ৬৯৫

স্বেচ্ছাচারী মানসের নিয়ত নিগ্রহ।
শ্রেষ্ঠ ধর্ম্ম নরের সংযম(ই) সুখাবহ ॥ ৬৯৫

মনোঽবলং নোঽতিবেলমবিলম্বং কলঙ্কভাক্।
প্রসহ্য কৃত্বাঽকৃত্যানি পশ্চাত্তাপেন দহ্যতে ॥ ৬৯৬

আমাদের মন বড় কলঙ্কেতে পড়ে।
সহসা কুকার্য্য ক'রে অনুতাপে পুড়ে ॥ ৬৯৬

আকৃষ্য দৃশ্যজগতঃ সানুরাগং মনস্তব।
অদৃশ্যং সচ্চিদানন্দধাম সাধয় সাধনৈঃ ॥ ৬৯৭

দৃশ্য বিশ্ব হ'তে টেনে অনুরক্ত মন।
অদৃশ্য ব্রহ্মেতে লও করিয়া সাধন ॥ ৬৯৭

মনো হি বসনং শুভ্রং প্রকৃত্যৈবাতিনির্ম্মলম্।
স্বৈরং কেনাপি রাগেণ শক্যং রঞ্জয়িতুং হি তৎ ॥ ৬৯৮

স্বতঃই নির্ম্মল মন শুভ্র বস্ত্র প্রায়।
যে কোনও রাগে তারে যুক্ত করা যায় ॥ ৬৯৮

গন্ধলেশ ইবাধারে কর্পূরেঽপি বহিষ্কৃতে।
চিত্তে নির্বিষয়েঽপ্যস্য চিরং সঙ্গোঽনুবর্ত্ততে ॥ ৬৯৯

বিষয় গেলেও চিত্তে সঙ্গ বুঝা যায়।
কর্পূরের শূন্যাধারে তার গন্ধ প্রায় ॥ ৬৯৯

ঈশ্বরশ্চেন্নিরাকারো নিরাকারং মনো হি যৎ।
তেনাপি পূজয়েদেনং নিরাকারমপীশ্বরম্ ॥ ৭০০

হরি যদি নিরাকার, মন(ও) নিরাকার।
অতএব তাই দিয়ে পূজা সাধ্য তার ॥ ৭০০

পরমনোহরণে কুলটাপ্যলং
ন খলু তত্র চরিত্রবিচিত্রতা।
চতুরতাত্মমনোহরণেন যদ্-
ভগবতশ্চরণেষু নিবেদনম্ ॥ ৭০১

পর মন হরিতে ত কুলটাও পারে।
বিচিত্র কিছুই নাই হেন ব্যবহারে ॥
চতুরতা সেই হয় হরি' নিজ মন।
হরিপদে করা যায় যাহা সমর্পণ ॥ ৭০১

চতুরতাধ্যয়নং চ ন দুষ্করং
ত্রয়মিদন্তু বিদন্তু সুদুষ্করম্।
অখিলকামবধোঽথ মনোবশী-
করণমূর্দ্ধপদে চ তথা স্থিতিঃ ॥ ৭০২

চতুরতা, অধ্যয়ন দুষ্কর তো নয়।
তিনটী বিষয় কিন্তু সুদুষ্কর হয় ॥
সমস্ত কামনাত্যাগ, মনের সংযম।
তৃতীয়তঃ ঊর্দ্ধপদে স্থিতি সমাগম ॥ ৭০২

মালা করাগ্রে ভ্রমতীতি চিত্তে
ধত্তে বৃথামোদমবোধচিত্তঃ।
মনো যদীশপ্রবণীক্রিয়েত
ভ্রমো নিবর্ত্তেত চিরং ন বেদ ॥ ৭০৩

করাগ্রেতে ভ্রমে মালা—ইহা দেখি মনে।
বৃথাই আমোদ পায় জ্ঞানহীন জনে ॥
মনকে ঈশ্বরমুখী যদি করা যায়।
চিরতরে ছুটে ভ্রম, বুঝে না সে হায় ॥ ৭০৩

হরিং স্মরেদত্র মনো নিবেশ্য
বশ্যাত্মনাবশ্যমুপাস্যমেকম্।
কুম্ভং যথাম্ভোময়মুত্তমাঙ্গে
ধত্বা বধূর্ধাবতি সাবধানা ॥ ৭০৪

উপাস্য হরিতে মন সন্নিবেশ করি।
স্মরণ করিবে তাঁরে সংযম আচরি ॥
জলের কলসী যথা ধরিয়া মাথায়।
পথমাঝে বধূজন সাবধানে ধায় ॥ ৭০৪

হিতোপদেশো মহতাং চ সঙ্গম-
স্তথা গুরূণাং করুণাপরম্পরা।
নিরর্থকং তৎ ত্রয়মেব জায়তে
মনশ্চলং চেদ্ বিষয়েষু বা রতম্ ॥ ৭০৫

হিত উপদেশ আর সাধু সমাগম।
শ্রীগুরুদেবের তথা কৃপা বরিষণ ॥
মন স্থির না হ'লে বা মজিলে বিষয়ে।
নিরর্থক বলিয়ে জানিবে এই ত্রয়ে ॥ ৭০৫

কর্ত্তারং জগতাং মনো ভজ ন চেৎ তদ্দত্তবৃত্তিং ত্যজ
প্রীতিস্তত্র ন তেঽস্তি চেৎ তদপরং কর্ত্তারমন্বেষয়।
কর্ত্তুঃ কর্ম্ম চ সম্মতং কুরু ন চেদ্ রাজ্যং তদীয়ং ত্যজ
প্রস্থায়াচর তত্র পাপচরিতং কর্ত্তা ন যত্রেক্ষিতা ॥ ৭০৬

জগতের কর্ত্তা যিনি তাঁরে ভজ মন।
নৈলে তাঁর দেওয়া বৃত্তি করহ বর্জ্জন ॥
প্রীতি না হইলে তব তাঁহার উপর।
অন্য কোন(ও) কর্ত্তাহেতু অন্বেষণ কর ॥
কর্ত্তার সম্মত কর্ম্ম কর ব্যবহার।
নচেৎ তাঁহার রাজ্য কর পরিহার ॥
তথায় যাইয়া কর পাপ আচরণ।
যথায় কভু না কর্ত্তা করে দরশন ॥ ৭০৬

ইতি মনঃসূক্তয়ঃ ॥২৮॥



## ২৯। অথ ধর্ম্মসূক্তয়ঃ

য ঈশ্বরাজ্ঞাপরিপালনাত্মা
ন্যায়ো মহান্ সর্ব্বজনীনবৃত্তিঃ।
প্রমাণদৃষ্টঃ শ্রুতিবাক্যহেতু-
ধর্ম্মোঽয়মেকোঽখিললোকমান্যঃ ॥ ৭০৭

রূপ যার ঈশ্বরের আদেশ পালন।
শ্রেষ্ঠ ন্যায় যাহা সর্ব্ব মঙ্গল কারণ ॥
প্রামাণ্য ও বেদবাক্য মূলীভূত যাহা।
সর্ব্বলোকমান্য এক ধর্ম্ম হয় তাহা ॥ ৭০৭

ন্যায়চ্যুতঃ স্বার্থযুতোঽভিমানা-
বিদ্যাহঠৈশ্বর্য্যবিশেষদুষ্টঃ।
যশ্চেশ্বরাদেশনিরাসকারী
শ্রুতিপ্রতীপোঽয়মধর্ম্ম এব ॥ ৭০৮

হঠৈশ্বর্য্য-অহঙ্কার-অবিদ্যাদূষিত।
ন্যায় হ'তে চ্যুত যাহা স্বার্থেতে পূরিত ॥
যাহা হয় ঈশ্বরাজ্ঞা অবজ্ঞার মূল।
অধর্ম্ম তাহার নাম শ্রুতি প্রতিকূল ॥ ৭০৮

সেবেত জ্ঞানিনো নিত্যং বহু মন্যেত মানিনঃ।
অজ্ঞানং নানুবর্ত্তেত ধর্ম্মোঽয়ং পরমো মতঃ ॥ ৭০৯

জ্ঞানীদের নিত্যসেবা, মানীদের মান।
অজ্ঞানের সঙ্গত্যাগ—ধর্ম্ম এ মহান্ ॥ ৭০৯

শুভেচ্ছা সূনৃতং পিত্রোঃ পূজা স্বজনরঞ্জনম্।
সংযমঃ শান্তিসেবা চ ধর্ম্মঃ পরম উচ্যতে ॥ ৭১০

শুভেচ্ছা, সংযম, শান্তিনিষেবণ
পিতৃমাতৃপূজাকর্ম্ম।
সূনৃত বচন, স্বজনরঞ্জন
এ হয় পরম ধর্ম্ম ॥ ৭১০

জুগুপ্সাবিরতী পাপান্মাদকদ্রব্যবর্জ্জনম্।
সৎকর্ম্মণ্যবিরামশ্চ ধর্ম্মোঽয়ং মানবোচিতঃ ॥ ৭১১

পাপে মতি নাহি ধায়, ঘৃণাবোধ রহে তায়
মত্ততাকারক-দ্রব্যসমূহবর্জ্জন।
সাধু কর্ম্ম যাহা হয়, রতি তাতে সদা রয়
এই হয় মানবের উচিত ধরম ॥ ৭১১

পরিবর্ত্তিনি চিত্রে চ জীবিতে নোদ্বিজেত যঃ
শোকদুঃখোজ্ঝিতো ধীরস্তদ্ধর্ম্মো হি মহত্তমঃ ॥ ৭১২

পরিবর্ত্তনীয়, বিচিত্র জীবনে, উদ্বেগ নাহি যার।
শোক দুঃখ হীন, ধীর যে মানব, শ্রেষ্ঠ ধরম তার ॥৭১২

নান্যেষামবমন্যেত ধর্ম্মমার্গানসূয়য়া।
সর্ব্বেষামেব মার্গাণামন্তোঽনন্তো হি কেবলম্॥ ৭১৩

অপরের ধর্ম্মপথে দ্বেষ না করিবে।
সকল পথের অন্ত অনন্ত জানিবে ॥ ৭১৩

অন্তবৎ ক্ষেত্রবদ্ধর্ম্মং সুখেন বিভজেজ্জনঃ।
ন চানন্তমিবানন্তং ব্রহ্ম ব্রহ্মাণ্ডবিস্তৃতম্। ৭১৪

ক্ষেত্রের মত, সসীম ধরম, সুখে ভাগ করা যায়।
ভাগযোগ্য নয়, বিরাট্ ব্রহ্ম, অসীম আকাশ প্রায় ॥৭১৪

আকাশজলবদ্ধর্ম্মো নিসর্গেণৈব নির্ম্মলঃ।
বিকৃতিং পুনরাপ্নোতি পাত্রমাত্রপ্রভেদতঃ ॥ ৭১৫
বৃষ্টিবারিসম ধর্ম্ম স্বভাব নির্ম্মল।
বিকার কারণ তার আধার কেবল ॥ ৭১৫

সুবচা খলু বক্ত্রেণ করণেন তু দুষ্করা।
যথা তাললিপির্লোকে তথা ধর্ম্মাত্মিকা কথা ॥ ৭১৬
ধর্ম্মময় কথা লোকে তাল লিপি প্রায়।
মুখে বলা সোজা কিন্তু কাজে করা দায় ॥ ৭১৬

ভূতস্রোতঃসমূহোঽয়ং নানাধর্ম্মপথৈরপি।
গচ্ছন্ সংগচ্ছতি হ্যন্তে তমেবেশ্বরসাগরম্ ॥ ৭১৭
নানা ধর্ম্মপথে গিয়া জীবস্রোত যত।
ঈশ্বর সাগরে শেষে হয় সম্মিলিত ॥ ৭১৭

বহিশ্চরিতধর্ম্মস্য প্রত্যক্ষত্বাদধর্ম্মতা।
ধর্ম্মস্যাচারিতস্যান্তঃ পরোক্ষত্বেন ধর্ম্মতা ॥ ৭১৮
প্রত্যক্ষ বলিয়া বাহ্য ধর্ম্ম ধর্ম্ম নয়।
পরোক্ষ যে গূঢ় ধর্ম্ম সেই ধর্ম্ম হয় ॥ ৭১৮

দুর্গমো ধর্ম্মমার্গোঽসৌ নাসৌ বিজ্ঞায়তে দ্রুতম্।
সন্দেহে দেহিনাং নষ্টে তমীষ্টে দ্রষ্টুমুত্তমঃ ॥ ৭১৯
দুর্গম ধর্ম্মের মার্গ, শীঘ্র খোঁজা দায়।
সন্দেহ ঘুচিলে তার দেখা পাওয়া যায় ॥ ৭১৯

দুর্গমো ধর্ম্মমার্গোঽয়মত্রেশ্বরকৃপামৃতে।
ন কশ্চিৎ প্রবিশেৎ তস্মাদগ্রতস্তং প্রসাদয়েৎ ॥ ৭২০

দুর্গম ধর্ম্মের মার্গ—প্রবেশে তথায়।
হরি কৃপা বিনা নাই অপর উপায় ॥
অতএব তাঁরে আগে প্রসন্ন করিবে।
তাঁহার(ই) প্রসাদে তথা ঢুকিতে পারিবে ॥ ৭২০

শীততীর্থোদকস্নান-নানাব্রতকদর্থিতাঃ।
সত্যধর্ম্মোজ্ঝিতা লোকাঃ কালগ্রস্তা যুগে যুগে ॥ ৭২১

তীর্থের শীতল জলে স্নানাদিতে রত।
সত্যধর্ম্মহীন লোক গেল কত শত ॥ ৭২১

ন ধর্ম্মাতিক্রমঃ কার্য্যো যো হি ধর্ম্মং বিলঙ্ঘয়েৎ।
পৃথিব্যাং নাস্তি তৎ পাপং যন্ন কুর্য্যাৎ স দুর্ম্মতিঃ ॥ ৭২২

ধর্ম্মে না লঙ্ঘিবে—ধর্ম্ম লঙ্ঘনের ফলে।
অসাধ্য কোনই পাপ নাই ধরাতলে ॥ ৭২২

উত্তাপোঽগ্নেরপাং শৈত্যং ধর্ম্মঃ প্রেমামলং নৃণাম্।
বৈষ্ণবানাং পরো ধর্ম্মস্তিতিক্ষাথ বিরাগিতা ॥ ৭২৩

উত্তাপ অগ্নির, শৈত্য জলের ধরম।
শুদ্ধ প্রেম মানবের ধর্ম্মের লক্ষণ ॥
তিতিক্ষা বৈরাগ্য আর এই দুই হয়।
শ্রেষ্ঠ ধর্ম্ম বৈষ্ণবের—জানিবে নিশ্চয় ॥ ৭২৩

প্রাগুপ্তো ধর্ম্মভাবোঽন্তর্বর্দ্ধতে ক্রমশশ্চিরম্।
রক্ষিতা লক্ষতাং যাতি হ্যেকৈকাপি বরাটিকা ॥ ৭২৪

পূর্ব্ব হ'তে ধর্ম্মভাব করিলে রোপণ।
ক্রমশঃ অন্তরে সদা লভে সে বর্দ্ধন॥
এক এক করি যদি কড়ি রাখা হয়।
কালে তাহে হয় লক্ষ টাকার সঞ্চয়॥ ৭২৪

দয়া যত্রাস্তি ধর্ম্মোঽস্তি লোভশ্চেদস্তি পাতকম্।
ক্রোধো যত্রাস্তি কালোঽস্তি ক্ষমা চেদস্তি মাধবঃ॥ ৭২৫
দয়া যথা ধর্ম্ম তথা, লোভে পাপোদ্ভব।
ক্রোধ যথা যম তথা, ক্ষমায় মাধব॥ ৭২৫

ধর্ম্মঃ সত্যাৎ প্রভবতি দয়য়া বর্দ্ধতে চ সঃ।
ক্ষান্ত্যা সন্তিষ্ঠতে চাসৌ লোভেন চ বিলোপ্যতে॥ ৭২৬
সত্য হ'তে ধর্ম্ম হয়, বাড়ে সে দয়ায়।
শান্তিতে সে স্থিতি লভে, লোভে লোপ পায়॥ ৭২৬

মৃত্যুর্ধর্ম্মবতাং বন্ধুঃ সাক্ষাৎ কালস্তু পাপিনাম্।
মৃত্যোর্বিভেতি পাপাত্মা তমত্যেতি চ ধার্ম্মিকঃ॥ ৭২৭
মৃত্যু ধার্ম্মিকের বন্ধু, পাপীর সে যম।
পাপী ডরে, ধার্ম্মিক তা করে অতিক্রম॥ ৭২৭

অন্তর্ধর্ম্মভয়ং নূনং কর্কশেঽপ্যস্তি নাস্তিকে।
মৃত্যুকালে প্রলাপেন প্রায়েণ ব্যজ্যতে হি তৎ॥ ৭২৮
অন্তরেতে ধর্ম্মভয় নাস্তিকেরও রয়।
মৃত্যুকালে প্রলাপের ছলে ব্যক্ত হয়॥ ৭২৮

জাতায়াং ধর্ম্মতৃষ্ণায়াং তমন্বিষ্যোৎসুকঃ স্বয়ম্।
স্বয়মেবাচরেজ্জীবো—ন ধর্ম্মাচরণং বলাৎ॥ ৭২৯

হইলে ধর্ম্মের তৃষ্ণা উৎসুক হইয়া।
আচরণ কর নিজে খুজিয়া আনিয়া ॥
বলের প্রয়োগে কোন(ও) ধর্ম্ম আচরণ।
সাধন করাতে কেহ না হয় সক্ষম ॥ ৭২৯

ধর্ম্মাধর্ম্মং পাপপুণ্যং তাবন্নৈবাববুধ্যতে।
দেহাত্মতত্ত্বসন্ধানং ন যাবৎ প্রতিপদ্যতে ॥ ৭৩০

ধর্ম্মাধর্ম্ম পাপপুণ্য তাবৎ না মানে।
যাবৎ দেহাত্মতত্ত্বসন্ধান না জানে ॥ ৭৩০

বৈড়ালিকব্রতধরা নাস্তিকাশ্চৈকনৈতিকাঃ।
দুষ্টানাং শিষ্যবন্ধূনাং গ্রাহকা বৈষ্ণবদ্বিষঃ ॥
অলসাঃ শোকমুগ্ধাশ্চ কুসংস্কারপরায়ণাঃ।
লম্পটা নিন্দকাঃ ক্রূরা হরের্নাম্ন্যর্থবাদিনঃ ॥
নামাপরাধিনো নাম্ন উপমানোপদর্শিনঃ।
শ্রীমন্মুকুন্দনিন্দায়াঃ শ্রাবকাশ্চানুমোদকাঃ ॥
ধর্ম্মাপরাধিনো হ্যেতে জগতঃ সর্ব্বনাশকাঃ।
কৃষ্ণভক্তস্য সর্ব্বস্বং ভক্তেরুৎকর্ষসাধনম্ ॥ ৭৩১

( কুলকম্ )

বিড়ালতপস্বী যে বা কেবল নৈতিক।
বৈষ্ণববিদ্বেষী, দুষ্টগ্রাহক, নাস্তিক ॥
কুসংস্কারপরায়ণ, শোকার্ত্ত, অলস।
লম্পট, নিন্দক, ক্রূর, নামেতে বিরস ॥

নামে করে অর্থবাদ, উপমা দর্শন।
হরিনিন্দা শুনে তায় হয় একমন ॥
ধর্ম্মরাজ্যে এই দোষ সর্ব্ব বিনাশন।
ভক্তের সর্ব্বস্ব ভক্তি-উৎকর্ষ সাধন ॥ ৭৩১

ধর্ম্মং করোতি চতুরঃ পরলোকভীত্যা
নাস্তি ক্ষতিঃ খলু ন চেৎ পরলোক আস্তে।
আস্তেহথ চেদথ ন চেৎ কৃতমত্র ধর্ম্মং
মর্ম্ম চ্ছিনত্তি তদকর্ম্মবিকর্ম্মপাকঃ ॥ ৭৩২

পরলোক ভয়ে ধর্ম্ম চতুর আচরে।
না থাকিলে পরলোক কিবা ক্ষতি করে ॥
থাকিলে তা ধর্ম্ম যদি করা নাহি যায়।
তবে ত অকর্ম্ম ফলে মর্ম্ম ছিঁড়ে হায় ॥ ৭৩২

যাবদ্ বিষাভবিষয়া ন বিশন্তি বালং
ধর্ম্মায় যুজ্যত ঋজুপ্রকৃতিঃ স তাবৎ।
যাবন্ন গোরসমিরাপৃষতাঃ স্পৃশন্তি
কল্পেত দেববলয়ে স হি তাবদেব ॥ ৭৩৩

বালকে বিষয় বিষ না ঢুকে যাবৎ।
সরল স্বভাব ধর্ম্মযোগ্য সে তাবৎ ॥
যতক্ষণ সুরাবিন্দু স্পর্শ নাহি হয়।
ততক্ষণ দুগ্ধ দেবসেবা যোগ্য রয় ॥ ৭৩৩

ইতি ধর্ম্মসূক্তস্তবঃ। ২৯।

## ৩০। অথ সাধনাসূক্তয়ঃ।

নশ্বরং চিত্তবংশস্থং শুদ্ধিবৈশ্বানরং নরঃ।
তীব্রৈঃ সাধনফূৎকারৈরভিরক্ষেন্মুহুর্মুহুঃ ॥ ৭৩৪
চিত্তশুদ্ধি বিনশ্বর বংশবহ্নিপ্রায়।
সর্ব্বদা সাধনফুঁকে রক্ষা কর তায় ॥ ৭৩৪

মনো মলিনমেকান্তং বিকারায়তনং মহৎ।
সাধনে বুদ্ধিমাদধ্যাৎ তস্য নির্ম্মলতাবিধৌ ॥ ৭৩৫
মন তো মলিন অতি বিকার আলয়।
শুদ্ধি হেতু বুদ্ধি কর সাধনাবিষয় ॥ ৭৩৫

লূতায়া দংশনে কামং কামিনীকাঞ্চনাত্মনঃ।
প্রাক্ কামবিষমাকৃষ্য প্রয়োজ্যং সাধনৌষধম্ ॥ ৭৩৬
কামিনী কাঞ্চনলূতা করিলে দংশন।
কামবিষ ফেলে—দিবে ঔষধ সাধন ॥ ৭৩৬

ঈশ্বরং লব্ধুকামশ্চেৎ সাধনায়ৈ প্রবর্ত্ততাম্।
ন জাতু নামমাত্রেণ সিদ্ধির্ভবতি বস্তুনঃ ॥ ৭৩৭
ঈশ্বরে লভিবে যদি করহ সাধন।
শুধু নামে নাহি মিলে বস্তু কদাচন ॥ ৭৩৭

ঈশ্বরঃ সাধনাপেক্ষঃ সংসারেঽপি বিরাজিতঃ।
সিন্ধৌ স্থিতমপি প্রাপ্তৌ রত্নং যত্নমপেক্ষতে ॥ ৭৩৮

ঈশ্বর আছেন বটে সংসার ভিতরে।
করেন অপেক্ষা তবু সাধনা উপরে॥
রত্নাকরে থাকিলেও রত্ন অগণন।
তাহারে লভিতে যত্ন হয় প্রয়োজন॥ ৭৩৮

সাধনৈবালমীশাপ্ত্যৈ আহ্বানৈঃ কেবলৈরলম্।
ন হি মদ্যস্য নাম্নৈব বক্তুর্ভবতি মত্ততা॥ ৭৩৯
ঈশ্বর প্রাপ্তির হেতু কেবল সাধন।
আহ্বানেই সিদ্ধি নাহি হয় সংঘটন॥
মুখে শুধু 'মদ মদ' যেই জন করে।
মত্ততা আসে কি কভু তাহার অন্তরে? ৭৩৯

ঈপ্সুরীশ্বরমাপ্নোতি ত্রিরাত্রেণ পরীক্ষ্যতাম্।
তথা তদর্থে খিদ্যেত পুত্রাদ্যর্থে যথানিশম্॥ ৭৪০
চাহিলে ঈশ্বর মিলে তিন দিনে—দেখ।
পুত্রাদির মত তাঁর জন্য খিন্ন থেক॥ ৭৪০

হরেরস্ত্যেব কারুণ্যং পৌরুষং তৎ ত্বপেক্ষতে।
অপি বাতি সদাবাতে নাবঃ পটমুদীরয়েৎ॥ ৭৪১
হরির আছেই কৃপা, পৌরুষে সে চায়।
বায়ু চলে পালি তুলে তথাপি নৌকায়॥ ৭৪১

পুরুষার্থোঽর্জ্জুনস্যৈব শ্রূয়তে স্ম তথাহি সঃ।
কৃতবানেব তৎকর্ম্ম যৎ সংকল্পিতমাত্মনা॥ ৭৪২
অর্জ্জুনের(ই) পুরুষার্থ কথা শোনা যায়।
সংকল্প করিল যাহা করিল সে তায়॥ ৭৪২

হরিলীলারসোল্লাসঃ সাধনং নিত্যবস্তুনঃ।
লীলাবলম্বনাদেব লভ্যতে পরমং পদম্ ॥ ৭৪৩

হরিলীলারস নিত্যবস্তুর সাধন।
লীলাবলম্বনে মিলে পদ অনুপম ॥ ৭৪৩

হরের্লীলাবিচারো হি গৌরবায়ান্তরাত্মনঃ।
মনস্তত্রাপি সানন্দং দেহে রোগেঽপি তিষ্ঠতি ॥ ৭৪৪

হরিলীলা বিচারেতে গৌরব জন্মায়।
দেহে রোগ সত্ত্বে মনে আনন্দ বাড়ায় ॥ ৭৪৪

ঐশে নামনি বিশ্বাসো বুদ্ধিঃ সদসদাত্মিকা।
এষ তদ্দর্শনে হেতুঃ কলৌ নামৈব সাধনম্ ॥ ৭৪৫

বিশ্বাস ঈশ্বর নামে, সদসদ্‌জ্ঞান।
কলিতে দর্শনহেতু—নামই প্রধান ॥ ৭৪৫

ঈশ্বরোঽস্তীতি মত্ত্বৈব নৈব সিধ্যতি সাধকঃ।
যথাবৎ সাধনেনৈব লভ্যন্তে সিদ্ধিসম্পদঃ ॥ ৭৪৬

আস্তিক্য বুদ্ধিতে শুধু সিদ্ধি নাহি মিলে।
সিদ্ধি হয় যথাযথ সাধনা করিলে ॥ ৭৪৬

অন্তে যান্তীশ্বরাকারমীশ্বরারাধনাপরাঃ।
সাধনাভ্যসনাদেব সদা তদ্ভাবভাবিতাঃ ॥ ৭৪৭

অন্তে পায় হরিভক্ত হরির আকার।
সাধনা অভ্যাসে ভাবে ভোর হ'য়ে তার ॥ ৭৪৭

ত্যক্ত্বা ক্রীড়নকপ্রায়ানশেষান্ বিষয়ান্ প্রজা।
জগদম্বাং সমালোক্য তস্যা এবাঙ্কমিচ্ছতি ॥ ৭৪৮

ক্রীড়াদ্রব্য সম লোক বিষয় ত্যজিয়া।
জগদম্বা কোলে যায় তাহারে হেরিয়া ॥ ৭৪৮

লজ্জাভয়ঘৃণাপাশানপাস্যেশ্বরমাপ্নুয়াৎ।
পাশযুক্তো ভবেজ্জীবঃ পাশমুক্তঃ সদাশিবঃ ॥ ৭৪৯

লজ্জা, ভয়, ঘৃণা-পাশ ত্যজি হরি লভ।
পাশযুক্ত জীব, পাশমুক্ত সদাশিব ॥ ৭৪৯

তনূধনমনোদানমীশ্বরপ্রাপ্তিসাধনম্।
তথৈবৈকাগ্রতাধিক্যমনুরাগস্তথোৎকটঃ ॥ ৭৫০

ঈশ্বর সাধন তনূ, ধন, মন-দান।
একাগ্রতা আর অনুরাগ সুমহান্ ॥ ৭৫০

যুদ্ধং দুর্গস্থিতস্যেব সংসারস্থস্য সাধনম্।
ভোগোঽপি সুলভো হ্যস্য ন চাপ্যাশু বলক্ষয়ঃ ॥ ৭৫১

দুর্গস্থের যুদ্ধ সম গৃহীর সাধন।
ভোগ(ও) মিলে তাহে, থাকে বল(ও) বহুক্ষণ ॥ ৭৫১

সংসারস্থোঽপি সিদ্ধোঽভূদেকঃ স জনকঃ পুরা।
বদ্ধোঽস্তি বত সংসারী জনকোঽদ্য গৃহে গৃহে ॥ ৭৫২

পূর্ব্বকালে ছিলেন জনক একজন।
সংসারে থেকেও শুনি সিদ্ধ তিনি হন ॥
জনকের প্রাদুর্ভাব আজি গৃহে গৃহে।
সংসারী হইয়া হায় সবে বদ্ধ রহে ॥ ৭৫২

সাধকঃ সাধনাদেব ক্রমাদেতি সমুন্নতিম্।
তাপাদিব পয়ঃপূরঃ স্ফারস্ফুরণতৎপরঃ ॥ ৭৫৩

সাধনেই লভে সাধু ক্রমশঃ উন্নতি।
তাপ যোগে দুগ্ধ যথা স্ফীত হয় অতি ॥ ৭৫৩
উচ্চৈকেরুচ্চৈকের্গচ্ছন্ সাধকঃ সাধনাধ্বনা।
পরমাত্মমহাশৈলশৃঙ্গসঙ্গায় কল্পতে ॥ ৭৫৪
সাধক সাধনপথে উঠিতে উঠিতে।
পরমাত্মশৈলশিরে পারেন পৌঁছিতে ॥ ৭৫৪
যথা সোপানবংশাদ্যৈঃ প্রাসাদমধিরোহতি।
তথৈব সাধনাভেদৈঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি ॥ ৭৫৫
সাধনা ভেদেতে হয় পরব্রহ্ম সমাগম।
বংশ বা সোপানে যথা অট্টালিকা আরোহণ ॥ ৭৫৫
সন্তি মার্গসহস্রাণি নগরানুপ্রবেশনে।
সাধনান্যপ্যনেকানি সন্তি চৈবাত্মদর্শনে ॥ ৭৫৬
নগর প্রবেশে আছে পথ শত শত।
আত্মার দর্শনে আছে সাধনাও কত ॥ ৭৫৬
নামানন্তমনন্তস্য ভাবোঽনন্তস্তথৈব চ।
নাম্না ভাবেন কেনাপি ভজতো লভ্য এব সঃ ॥ ৭৫৭
অনন্ত হরির নাম, অন্ত হীন ভাব।
ভজিলে যে কোন(ও)রূপে হয় তাঁর লাভ ॥ ৭৫৭
গৃহিণ্যেব জগন্মাত্রা সাধনং ব্যঞ্জনোপমম্।
সাত্ম্যং নির্দ্দিশ্যতে নৃণাং বহুধৈব যথাযথম্ ॥ ৭৫৮
জগদম্বা করে বহু সাধনা বিধান।
গৃহকর্ত্রী যথাযোগ্য ব্যঞ্জন সমান ॥ ৭৫৮

মতবদ্ধি পথঃ শেষঃ সাধনানাং ন বিদ্যতে।
স্বয়ং স্বমতনিষ্ঠঃ স্যান্ন চ দ্বিষ্যান্মতান্তরম্ ॥ ৭৫৯

অনন্ত সাধনপথ, মতের সমান।
নিজ নিজ মতে থেকো নাহি দূষ আন ॥ ৭৫৯

ধৈর্য্যধারণমাপৎসু মৌনং নির্য্যাতনেষ্বপি।
ঈশ্বরপ্রণিধানং চ বাক্‌সহত্বং চ সাধ্যতাম্ ॥ ৭৬০

বিপদে ধরিবে ধৈর্য্য, মৌন নির্য্যাতনে।
সাধ হরিপ্রণিধানে, কুবাক্য-সহনে ॥ ৭৬০

সাধনং প্রগুণং প্রাহু র্যদেবাত্মসমর্পণম্।
মমৈতদিত্যহংকারাভাবো হ্যাত্মসমর্পণম্ ॥ ৭৬১

আত্মসমর্পণ হয় সরল সাধন।
অহঙ্কারাভাবে কয় আত্মসমর্পণ ॥ ৭৬১

প্রধানং বাল্যমেবাহুঃ সাধনাসাধনং বয়ঃ।
প্রহ্লাদশ্চ ধ্রুবশ্চাত্র সুপ্রসিদ্ধং নিদর্শনম্ ॥ ৭৬২

সাধনা সাধনে কাল বাল্যই প্রধান।
ধ্রুব ও প্রহ্লাদ হয় ইহার প্রমাণ ॥ ৭৬২

ধর্ম্মমার্গং জিগমিষু র্ন কুর্য্যাদ্ দীর্ঘসূত্রতাম্।
শ্রেয়াংসি বহুবিঘ্নানি কীর্ত্তয়ন্তি মনীষিণঃ ॥ ৭৬৩

ধর্ম্মপথে যাবে যদি বিলম্ব না হয়।
জান না কি শুভকর্ম্ম বহু বিঘ্নময় ॥ ৭৬৩

মানসে বিষয়াসক্তে ন হি সিধ্যেত্নুপাসনা।
সাধ্যসিদ্ধিঃ কথং নু স্যাৎ সাধনে বিকৃতিং গতে ॥ ৭৬৪

সাধনা না সিদ্ধ হয় বিষয়ে মজিলে।
সাধনাবিকারে সাধ্যবস্তু কোথা মিলে ॥ ৭৬৪

যেনানন্দময়ঃ স্বাত্মা মজ্জ্যতে পরমেশ্বরে।
উপাসনাভিধানাসৌ ক্রিয়া প্রোক্তা মনীষিভিঃ ॥ ৭৬৫

এ আনন্দময় আত্মা পরমেশে যে ডুবায়।
উপাসনা নামে কন জ্ঞানিগণ সে ক্রিয়ায় ॥ ৭৬৫

উপাসনোপহাসী চ ধর্ম্মধার্ম্মিকনিন্দকঃ।
সাধুনা সাধনাকালে বর্জ্জনীয়ঃ প্রযত্নতঃ ॥ ৭৬৬

ধর্ম্ম ও ধার্ম্মিক দ্বেষী, সাধনা নিন্দক।
এদেরে সাধনা কালে ত্যজিবে সাধক ॥ ৭৬৬

বৃথৈবাস্য গতং মন্যে মানুষং জন্ম দুর্ল্লভম্।
আত্মদর্শনলাভায় হন্ত যো নোদযচ্ছত ॥ ৭৬৭

যে আত্মদর্শন লাভে যত্ন না করিল।
তার নরজন্ম হায় বৃথাই যাইল ॥ ৭৬৭

নালোচয়ন্তি কে নাম শাস্ত্রতঃ পরমেশ্বরম্।
কিয়ন্তস্তত্র হন্তেহ লিপ্সন্তে তস্য সঙ্গমম্ ॥ ৭৬৮

কে না করে শাস্ত্রমতে ঈশ্বরালোচনা ?
কিন্তু তার সঙ্গ হায় চায় কয় জনা ? ৭৬৮

জন্মান্ধা নেহ মুচ্যন্তে কিন্তু সাধনকর্ম্মভিঃ।
চক্ষুষ্মন্তো বরং সন্তো ভবন্ত্যেতে ভবান্তরে ॥ ৭৬৯

জন্মান্ধ না পায় মুক্তি কিন্তু সে সাধনে।
হ'তে পারে চক্ষুযুক্ত অপর জনমে ॥ ৭৬৯

য ঈশ্বরার্থং ন করোতি যত্নং
গোমাংসমেবাস্য হবিষ্যমন্নম্।
য ঈশ্বরার্থং তু করোতি যত্নং
গোমাংসমপ্যস্য হবিষ্যমন্নম্॥ ৭৭০

ঈশ্বরে লভিতে যে না করিল যতন।
গোমাংস সমান তার হবিষ্য ভোজন॥
যে জন ঈশ্বর লাভে হয় যত্নবান্।
গোমাংসও হয় তার হবিষ্য সমান॥ ৭৭০

উচ্চৈর্মহান্ সাধনবৃক্ষ এষ
সুদুর্ল্লভং মোক্ষফলং চ তস্য।
জীবন্মৃতো যঃ স হি জীবপক্ষী
ভোক্তুং ক্ষমেতৈনদনন্য ভোগ্যম্॥ ৭৭১

এ সাধন বৃক্ষ হয় মহা উচ্চতম।
এ বৃক্ষের মোক্ষফল দুর্ল্লভ পরম॥
জীবপক্ষী যে জীবন্-মৃত দশা ধরে।
অন্যের অভোগ্য ইহা সেই ভোগ করে॥ ৭৭১

যাবন্মমত্বং তু শরীরপিণ্ডকে
তাবন্ন জীবন্মৃতত্বা শরীরিণঃ।
মায়ামনঃকায়মমত্বলোপতঃ
সাধুঃ ক্রিয়াক্ষেত্রগতোঽস্তি নির্ভয়ঃ॥ ৭৭২

এই দেহপিণ্ডে থাকে যাবৎ মমতা।
তাবৎ না লভে দেহী জীবন্‌-মৃতভা॥
মায়া, মন আর দেহ-মমতা বিনাশে।
ক্রিয়াক্ষেত্রগত সাধু নাহি পায় ত্রাসে॥ ৭৭২

সাংসারিকাশান্তিনিবৃত্ত্যপেক্ষয়া
ব্যর্থো বিলম্বঃ পরমার্থসাধনে।
কল্লোলকোলাহলয়োর্লয়োৎসুকঃ
কঃ স্নাতুকামোঽম্বুনিধৌ বিলম্বতে॥ ৭৭৩

সাংসারিক অশান্তির নিবৃত্তি আশায়।
পরমার্থ সাধনে সময় বৃথা যায়॥
কল্লোল ও কোলাহল লয় ইচ্ছাভরে।
স্নানার্থী সিন্ধুতে গিয়ে বিলম্ব কে করে? ৭৭৩

শমঃ স্মৃতোঽন্তঃ করণস্য নিগ্রহো
দমস্তু বাহ্যেন্দ্রিয়নিগ্রহো মতঃ।
মতা তিতিক্ষা বিপদাং সহিষ্ণুতা
তথার্থতোঽনর্থমতির্বিরাগিতা॥ ৭৭৪

মনের নিগ্রহ যাহা তাহা হয় শম।
বাহ্যেন্দ্রিয় নিগ্রহ যে তার নাম দম॥
তিতিক্ষা সে যাহা বিপদের সহিষ্ণুতা।
অর্থে যে অনর্থ বোধ সেই বিরাগিতা॥ ৭৭৪

শ্রদ্ধাসাধনসাধুসঙ্গবিষয়ব্যাবর্ত্তনেভ্যো রতে-
রুদ্রেকেণ বিরক্তিধর্ম্ম উদিতে সদ্‌বৈষ্ণবানাং হৃদি।
কৌপীনাদিধৃতিশ্চ ভিক্ষুকতয়া বৃত্তিশ্চ যা জায়তে
সোঽয়ং বৈষ্ণববেশ আত্মনি ধৃতঃ স্বেনোপদেশেন বা ॥৭৭৫

শ্রদ্ধা, সাধুসঙ্গ, কামনিবৃত্তি সাধন।
ইহা হ'তে রতি হ'লে বৈরাগ্য লক্ষণ ॥
ধর্ম্মের উদয়ে সাধু বৈষ্ণব হৃদয়ে।
যা হয় স্বেচ্ছায় কিম্বা উপদেশ ল'য়ে ॥
ভিক্ষুকতাবৃত্তি কৌপীনাদি বিধারণ।
ধৃত সে বৈষ্ণববেশ শরীরে আপন ॥ ৭৭৫

সর্ব্বজ্ঞঃ সর্ব্বশক্তিঃ সুবিশদসততানন্দমূর্ত্তির্নিয়ন্তা
সর্ব্বেষাং সর্ব্বনাথঃ সকলকুশলভূঃ সর্ব্বভূস্সৃষ্টিকর্ত্তা।
সর্ব্বানন্দপ্রদায়ী কিল সকলপিতা ব্যাপকো ন্যায়কারী
নিত্যঃ সত্যাদিযুক্তো বিভুরিতি সগুণোপাসনায়া বিধানম্ ॥

সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তি, সদা সদানন্দমূর্ত্তি
নিত্য সে সত্যাদিযুত ব্যাপ্ত সর্ব্বপিতা।
সৃজে সর্ব্ব চরাচর, সর্ব্বনাথ শুভকর
নিয়ন্তা আনন্দদায়ী ন্যায়ের বিধাতা।
তাই সগুণের উপাসনা নিরূপিতা ॥ ৭৭৬

অশব্দস্পর্শরূপে চ রসগন্ধবহিষ্কৃতে।
অসংযোগবিয়গে চ গুরুলাঘববর্জ্জিতে ॥
দুঃখাদ্যবিদ্যাজননমরণাদিগুণোজ্ঝিতে।
পরমাত্মনি যা পূজা নির্গুণোপাসনা হি সা ॥৭৭৭

( যুগ্মকম্ )

শব্দ, স্পর্শ, রূপ, রস, গন্ধ-বিরহিত।
সংযোগ, বিয়োগ, গুরু, লঘু-বিয়োজিত ॥
জন্মমৃত্যু দুঃখাদি অবিদ্যাগুণ বিনা।
পরমাত্মা প্রতি পূজা নির্গুণোপাসনা ॥ ৭৭৭

নন্বু বিধেহি যথাবিধি সাধনম্।
হিতমরুচ্যমপীদমিবৌষধম্।
ভবতি সত্যাপি পিত্তজতিক্ততা-
বিরসিতাপি সিতা রসিতা ক্রমাৎ ॥৭৭৮

অপ্রিয় হ'লেও হিত ঔষধ সমান।
যথাবিধি কর ওহে সাধনাবিধান ॥
পিত্তজতিক্ততা হেতু হ'লেও বিরস।
পথ্য চিনি লাগিবেই ক্রমশঃ সরস ॥ ৭৭৮

ইতি সাধনাসূক্তয়ঃ ॥৩০॥



## ৩১। অথ সাধারণসাধকসূক্তয়ঃ।

সমস্তান্ বিষয়াংস্ত্যক্ত্বা স্বসিদ্ধিং সাধয়েৎ সুধীঃ।
ব্যাধবাধমনালক্ষ্য লক্ষ্যমীনো যথা বকঃ॥ ৭৭৯

সমস্ত বিষয় ত্যজি স্বসিদ্ধি সাধিবে।
দেখে কি শিকারী বক ব্যাধ যে বধিবে? ৭৭৯

যদাতিব্যাকুলাত্মানঃ সাধকা বালকা ইব।
জগদম্বাং দিদৃক্ষন্তে লভন্তে তে তদৈব তাম্॥ ৭৮০

বালকের মত সাধু ব্যাকুল হইলে।
চাহিলেই জগদম্বা-দরশন মিলে॥ ৭৮০

লোকনিন্দাভয়েনালং ধর্ম্মং কুর্ব্বীত নির্ভয়ঃ।
সাধকঃ কামমোহস্য বাধকঃ স্যাৎ ক্রুধো বলাৎ॥৭৮১

নিন্দাভয় ত্যজি ধর্ম্ম নির্ভয়ে করিবে।
সাধক ক্রোধের বলে কামে বাধা দিবে॥ ৭৮১

সাধকঃ সাধুভিঃ সার্দ্ধং সঙ্গং কুর্ব্বীত সর্ব্বদা।
সাধুসঙ্গং প্রধানাঙ্গং জানীয়াদ্ধর্ম্মসাধনে॥ ৭৮২

সাধক সাধুর সঙ্গ সদাই করিবে।
সাধনে প্রধান অঙ্গ ইহাই জানিবে॥ ৭৮২

সংসারশবতৃপ্ত্যর্থং তত্রস্থৈঃ সাধনাপরৈঃ।
জীবিকাবারুণী কল্প্যা বিঘ্নঃ সঞ্জায়তেঽন্যথা॥ ৭৮৩

সংসার শবের 'পরে, যেজন সাধনা করে
জীবিকা মদিরা তার রাখা প্রয়োজন।
সে শব চঞ্চল হ'লে, তৃপ্ত হয় তার ফলে
তা না হ'লে নানা বিঘ্ন করে সে স্বজন ॥ ৭৮৩

বিঘ্নতো যত্নতো রক্ষেদসিদ্ধং সাধনাঙ্কুরম্।
সুসিদ্ধেন হি তেনৈব বিঘ্ন এব বিহন্যতে ॥ ৭৮৪
বিঘ্ন হ'তে যত্নে রাখ সাধনা অঙ্কুর।
এ হ'তেই দেখো পরে বিঘ্ন হবে দূর ॥ ৭৮৪

দিবাহ্যাৎ কামমাকণ্ঠং রাত্রৌ তু স্বল্পমাত্রকম্।
সাধকস্যাধিকাহারঃ প্রায়ঃ কামকরো নিশি ॥ ৭৮৫
বেশী খায় খাক সাধু দিনে—রাতে কম।
অধিক ভোজন রাত্রে কামের কারণ ॥ ৭৮৫

ভুক্ত্বাপি বিবিধান্ ভোগান্ সুখদুঃখময়ানিহ।
ন বর্দ্ধেত ন হীয়েত জীবো জিহ্বাব্রতে রতঃ ॥ ৭৮৬
সুখদুঃখময় বহু ভোগেও ভুঞ্জিয়া।
বাড়ে না কমে না জীব জিহ্বাব্রত নিয়া ॥ ৭৮৬

চিত্তবৃক্ষকুচিন্তাখ্যপক্ষিণো ক্ষায় সাধকৈঃ।
ধ্যানাৎ পূর্ব্বং হরের্নাম্না করতালী প্রদীয়তে ॥ ৭৮৭
ধ্যানারম্ভে নাম করি করতালী দিবে।
চিত্তবৃক্ষে কামপক্ষী তাহে না রহিবে। ৭৮৭

সংসারেঽস্মিন্নপাংরাশৌ প্লবন্তাং সাধকপ্লবাঃ।
সাবধানং তু বর্ত্তেরন্ মাস্মাস্বেষ বিশন্তিতি ॥ ৭৮৮

ভাসুক সাধকনৌকা সংসারসাগরে।
দেখিবে সে জল যেন ঢুকে না ভিতরে ॥ ৭৮৮

যে জীবাঃ প্লোতুমারব্ধাঃ সচ্চিদানন্দসাগরে।
উন্মজ্জন্তি নিমজ্জন্তি মুহ্যন্তস্তে মুহুর্মুহুঃ ॥ ৭৮৯
যে চাহে সচ্চিদানন্দসিন্ধুমাঝে ভাসিবারে।
মোহবশে তাহাতে সে উঠে ডুবে বারে বারে ॥ ৭৮৯

সাধকাঃ সাধনারম্ভে বৎসা ইব পদে পদে।
অনেকশঃ স্খলন্ত্যেব সিদ্ধিং ত্বশ্নুবতে ততঃ ॥ ৭৯০
সাধক, বৎসের মত প্রথম সাধনে।
পদে পদে পড়ে তবে লভে সিদ্ধি ধনে ॥ ৭৯০

স্বস্বরূপং পরিত্যজ্য নবীনঃ খলু সাধকঃ।
লীয়তে লোককান্তারে ক্ষীরং নীরান্তরে যথা ॥ ৭৯১
স্বরূপ ত্যজিয়া হায় সাধক নবীন।
নীরে ক্ষীর সম লোকে হ'য়ে পড়ে লীন ॥ ৭৯১

সংসারাম্বরিষাদস্মাদ্ বহির্দ্দেশমুপেয়ুষাম্।
ন হি সাধকলাজানাং জায়তে জাতু লাঞ্ছনম্ ॥ ৭৯২
বাহিরিয়া গেলে ছাড়ি সংসারভাজন।
সাধক-খৈএর গায়ে লাগে না লাঞ্ছন ॥ ৭৯২

জাতঃ খণ্ডিততুণ্ডোঽপি ক্লান্ত্যা চৈকান্তকাতরঃ।
দেবমেকমুদীক্ষেত সাধুশ্চন্দ্রং চকোরবৎ ॥ ৭৯৩
হ'লেও খণ্ডিতমুখ, ক্লান্তিতে অবশকায়।
দেবে শুধু দেখে সাধু, চকোর চন্দ্রের প্রায় ॥ ৭৯৩

ভাবং ভাবসিতারাশেরীশ্বরাদবিনশ্বরাৎ।
ঈষৎ প্রাপ্যৈব তৃপ্যন্তি সাধকালীপিপীলিকা॥ ৭৯৪

ভাবসিতারাশি সম ঈশ্বর অব্যয়।
সাধু পিপীলিকা সামান্যেই তৃপ্ত হয়॥ ৭৯৪

সাধকঃ সাধনে মজ্জন্ জীবন্মীন ইবার্ণবে।
পরমানন্দসন্দোহমমন্দং বিন্দতেতরাম্॥ ৭৯৫

যেমন জীবিত মীন সুখী মহার্ণবে।
সাধক সাধনে তথা মহানন্দ লভে॥ ৭৯৫

লীনকল্পং মনো বুদ্ধা সাধকোঽত্র ন বিশ্বসেৎ।
দেহেঽস্মিংস্তিষ্ঠতি শ্বাসে বিশ্বাসেঽত্র মহদ্ ভয়ম্॥ ৭৯৬

লীন মত মন দেখি ক'র না বিশ্বাস।
এ দেহে থাকিতে শ্বাস বিশ্বাসেতে ত্রাস॥ ৭৯৬

ন বিভূতিমবেক্ষেত যদৃচ্ছাপতিতামপি।
তপোবিঘ্নকরী হ্যেষা তদস্যাং নাদরজাতাম্॥ ৭৯৭

ম'জ না যদৃচ্ছাবশে আসিলে বিভূতি।
তপে সে বিনাশে, তাহে নাহি দিবে মতি॥ ৭৯৭

বিভূতিকামিনো যে চ যে চান্যে গুরুবুদ্ধয়ঃ।
লঘুপ্রকৃতয়স্তে হি তেষাং মুক্তিঃ সুদূরতঃ॥ ৭৯৮

যে জন বিভূতি চাহে, গুরুবুদ্ধি ধরে।
সে লঘু প্রকৃতি, তার মুক্তি বহুদূরে॥ ৭৯৮

সাধনাবলমাসাদ্য মা সাধুঃ পাপমাচরেৎ।
জারকৌষধমস্তীতি কঃ কুর্য্যাদ্ গুরুভোজনম্॥ ৭৯৯

ক্ষতিয়া সাধনাবল পাপ না করিবে।
পাইলে হজমি গুলি যা তা' কি খাইবে? ৭৯৯

কিং মে কুর্য্যাদিদমিতি মা পাপং লঘু মন্যতাম্।
ছিদ্রেণ হি শনৈঃ পাত্রং জলপূর্ণং নিমজ্জতি॥ ৮০০
কি করিবে বলি পাপে লঘু নাহি মান।
ছিদ্রবশে জলে পূর্ণ পাত্র ডুবে জান॥ ৮০০

জ্ঞানোন্মাদে সমুদ্ভূতে কর্ম্মক্ষয়মুপেয়ুষঃ।
যোগক্ষেমং বহত্যেব সাধকস্যেশ্বরঃ স্বয়ম্॥ ৮০১
জনমিলে জ্ঞানোন্মাদ, হ'লে কর্ম্মক্ষয়।
সাধকের যোগক্ষেম ঈশ্বরই বয়॥ ৮০১

ঈশ্বরো রুদতা দৃশ্যো ন দৃশ্যো হসতা সতা।
লভ্যেঽস্মিন্ হাস্যলাস্যাভ্যাং কথং ক্রন্দন্তু সাধকাঃ॥ ৮০২
কাঁদিলে ঈশ্বর মিলে, হাসিলে তো নয়।
হেসে খেলে মিলিলে কি কাঁদে সাধুচয়? ৮০২

সংসারে সুখিনঃ সর্ব্বে ভোগনিদ্রাদিতৎপরাঃ।
একোঽয়ং সাধকো দুঃখী জাগ্রৎ ক্রন্দতি যো রহঃ॥ ৮০৩
সংসারে সবাই সুখী ভোগনিদ্রারত।
দুঃখী শুধু সাধু কাঁদে নির্জ্জনে জাগ্রত॥ ৮০৩

অনবহিতকৃষীণাং ক্ষেত্রমধ্যাদ্ যথৈব
প্রগলতি জলসেকঃ স্ফারদীর্ঘাবকাশৈঃ।
বিষয়রসবশানাং সাধকানাং তথৈব
স্রবতি বত সমস্তোপাসনা বাসনাভিঃ॥ ৮০৪

অসতর্ক কৃষকের যথা ক্ষেত্র হ'তে।
বাহিরিয়া যায় জল নিরগম পথে ॥
তেমতি বিষয়ী সাধকের উপাসনা।
সমস্ত চলিয়া যায় পাইয়া বাসনা ॥ ৮০৪

তুচ্ছয়াপি বিষয়েচ্ছয়াখিলং
সাধকাৎ স্রবতি সাধনাধনম্।
স্বল্পয়াপি বপয়া শনৈঃ শনৈ-
রান্তরঞ্জলমলিঞ্জরাদিব ॥ ৮০৫

বিষয়ের অভিলাষ তুচ্ছও হইলে।
সাধুর সাধনাধন সব(ই) যায় চ'লে ॥
সামান্য ছিদ্রও যদি জলপাত্রে রয়।
প'ড়ে যায় ভিতরের জল সমুদয় ॥ ৮০৫

রঞ্জয়েৎ স্বজনসঙ্ঘমঙ্গকৈ-
শ্চিন্তয়েৎ পরপতিং তু চেতসা।
বিভ্যতী নিজরহস্যভেদতঃ
সাধকালিরসতী বধূরিব ॥ ৮০৬

দেহে মাত্র অনুরাগ দেখায় স্বজনে।
কিন্তু পরপুরুষের চিন্তা করে মনে ॥
নিজের রহস্যভেদ হ'তে ভয় করে।
সাধক অসতী বধূ সমান আচরে ॥ ৮০৬

কুর্ব্বীত সংসারভরার্দ্দিতোঽপি
সাধুঃ সমাধিং পরমার্থতত্ত্বে।
উদূঢ়ভারোঽপি দৃঢ়স্বভাবো-
দিগন্তরে বীর ইবাক্ষিপাতম্ ॥ ৮০৭

সংসারের ভারে সাধু হ'লেও কাতর।
লক্ষ্য রাখে পরমার্থতত্ত্বের উপর॥
শিরে ভার ল'য়ে যথা স্বভাব সবল।
দিগন্তরে করে বীর দৃষ্টি চলাচল॥ ৮০৭

স্বস্যৈব ধর্ম্মস্য বিকাশভেদং
যো বেদ ধর্ম্মান্তরমপ্যুদারঃ।
ভাবৈকতাবোধবিধৌ প্রবুদ্ধঃ
স সাধকঃ সাধুতমঃ প্রসিদ্ধঃ॥ ৮০৮

যে মহাত্মা অন্য ধর্ম্মে নাহি করে দ্বেষ।
স্বধর্ম্মের(ই) ভাবি তাহা বিকাশ বিশেষ॥
ভাবের একতাবোধ বিধানে প্রবুদ্ধ।
সে সাধক(ই) সাধুতম ইহাই প্রসিদ্ধ॥ ৮০৮

উপাসকানাং মহতি ক্রিয়াবিধৌ
চ্যুতির্নিবৃত্তেরনুমন্যতে বরম্।
সুদীর্ঘমার্গে চরতাং নৃণাং মতো
বরং নিপাতোঽপি ন দীর্ঘসূত্রিতা॥ ৮০৯

সাধুর মহৎ কর্ম্ম করিতে করিতে।
স্খলন(ও) বরং ভাল নিবৃত্তি হইতে॥
অতিদীর্ঘ পথ যথা করিতে লঙ্ঘন।
আলস্য হইতে ভাল বরং পতন॥ ৮০৯

ইতি সাধারণসাধকসূক্তয়ঃ।৩১।

## ৩২। অথ বীরসাধকসূক্তয়ঃ।

সহস্রমপি যোদ্ধারো জেতুং শক্যা রণাঙ্গণে।
যঃ শক্তো জেতুমাত্মানং স বীরঃ শ্রেষ্ঠ উচ্যতে ॥৮১০

সহস্র যোদ্ধার(ও) সঙ্গে যুদ্ধে জয় করা যায়।
নিজেকে যে জন জিনে শ্রেষ্ঠ বীর বলে তায় ॥৮১০

প্রাণান্তেঽপি পণং নৈব ত্যজেৎ সাধকচাতকঃ।
তনূর্নশ্যতু কামং মে পণো মাস্তু বৃথেতিধীঃ ॥ ৮১১

প্রাণান্তে না ত্যজে পণ সাধক চাতক।
বজায় রাখে সে পণ মৃত্যু হয় হ'ক ॥ ৮১১

পতাকা ব্যোম্নি ভাতীহ শ্রূয়তেঽনাহতধ্বনিঃ।
বিশ্রান্তিপ্রান্তরং চৈতদেতি বীরোঽত্র সাধকঃ ॥ ৮১২

যথায় পতাকা শূন্যে, ধ্বনি অনাহত।
সে বিশ্রাম স্থানে বীর হয় সমাগত ॥ ৮১২

গগনে দুন্দুভের্নাদাদ্ গূঢ়ং শস্ত্রাদিবর্ষণাৎ।
ন ভীতঃ সাধকো বীরো ভীতোঽপযশসো হি সঃ ॥ ৮১৩

গগনে দুন্দুভি নাদে গূঢ়াস্ত্র বর্ষণে।
সাধক না ডরে,—ডরে অযশ ঘোষণে ॥ ৮১৩

যুধ্যতে পক্ষয়োর্মধ্যে সাধনায়োধনাঙ্গনে।
সুধীরঃ সাধকো বীরঃ স্বস্য মৃত্যুমচিন্তয়ন্ ॥ ৮১৪

সাধনা-যুদ্ধের ক্ষেত্রে দুই পক্ষ মাঝে যুঝে।
সুধীর সাধক বীর নিজের(ও) মৃত্যু না বুঝে ॥ ৮১৪

ঈশ্বরায় শিরো দত্ত্বা স্বকীয়ং বীরসাধকঃ।
তূর্ণং তৎপদমভ্যেতি বিভেতি ন কুতোঽপি সঃ ॥ ৮১৫
বীরসাধু নিজ শির অর্পিয়া ঈশ্বরে।
শীঘ্র লভে তার পদ কভু নাহি ডরে ॥ ৮১৫

সাধকো হ্যেকবীরোঽয়মারুহ্য প্রেমবাজিনং।
কালপূরুষমূর্দ্ধানং জ্ঞানখড়্গেন কৃন্ততি ॥ ৮১৬
বীরসাধু প্রেমরূপী ঘোড়ায় চড়িয়া।
কালের মাথাটা কাটে জ্ঞানখড়্গ দিয়া ॥ ৮১৬

সাধোর্বীরস্য সত্যাশ্চ মাহাত্ম্যং কেন বর্ণ্যতাম্।
ত্রয়স্তে ত্যক্তদেহাশাঃ সাধোস্তত্রাপি গৌরবম্ ॥ ৮১৭
সাধুর, বীরের আর সতীর মহিমা।
বর্ণনা করিয়া কেবা দিতে পারে সীমা ॥
এদের দেহের আশা কারো নাহি রয়।
এর মধ্যে সাধুর(ই) গৌরব অতিশয় ॥ ৮১৭

শূরস্য ন শিরঃ স্বীয়ং দাতুশ্চ ন ধনং নিজম্।
সাধকস্য শরীরং চ ন স্বীয়ং তৎ পরস্য হি ॥ ৮১৮
নিজ নহে বীর-শির, উদারের ধন।
সাধকের দেহ, সেহ পরের কারণ ॥ ৮১৮

শূরস্যৈব শিরোঽনন্তং দাতুরেব ধনং মহৎ।
সাধোরেবাধিকং দেহং হরিরেষাং হি রক্ষকঃ ॥ ৮১৯
বীরের(ই) অনন্ত শির, দাতার(ই) বিপুল ধন।
সাধুর(ই) অধিক দেহ, হরি রক্ষাকারী হন ॥ ৮১৯

সাধনায়োধনক্ষেত্রং সাধকো বীর আগতঃ।
ন করোতি রণে ভঙ্গং ভঙ্গং কুর্ব্বন্তি ভীরবঃ॥ ৮২০

নামিয়া সাধকবীর সাধনার রণাঙ্গণে।
নাহি ভঙ্গ দেয় কভু, ভীরু ভঙ্গ দেয় রণে॥ ৮২০

সহ্যতে হ্যগ্নিদাহোঽপি খড়গাঘাতোঽপি সহ্যতে।
দুঃসহস্ত্বেকতানেন প্রেমভক্তিভরশ্চিরম্॥ ৮২১

অগ্নিদাহ খড়গাঘাত এও সহ্য হয়।
একভাবে প্রেমভক্তি সহা সোজা নয়॥ ৮২১

সাধুবীরা যুযুৎসন্তে পুরস্কৃত্য প্রিয়েশ্বরম্।
কিয়ন্তস্তত্র যুধ্যন্তে সন্নদ্ধা এব তেঽধিকাঃ॥ ৮২২

ঈশ্বরে রাখিয়া অগ্রে সাধুবীর যোদ্ধা হয়।
ক'জন বা করে যুদ্ধ অধিকাংশ সেজে রয়॥ ৮২২

অগাধাৎ শত্রুসংবাধাৎ সাধনায়োধনাদ্ ভয়াৎ।
প্রায়েণেতঃ পলায়েত ধিগ্মনঃ সাধকং মহৎ॥ ৮২৩

শত্রুময় সাধনার যুদ্ধভূমি হ'তে ভয়ে।
ছি ছি ছি পলায় মন মহৎ সাধক হ'য়ে॥ ৮২৩

কথং নাম বিভেষি ত্বং বীরনাম্নাসি বিশ্রুতঃ।
সাধনেঽত্র রণে ব্যাপদ্বাণক্ষোদক্ষমো ভব॥ ৮২৪

কিহেতু ডরাও তুমি, খ্যাত বীর নামে।
দুঃখ শর সহ্য কর সাধনার রণে॥ ৮২৪

শরাদ্যৈ যুদ্ধকারী যো ন বীরঃ প্রকৃতস্তসৌ।
স এব বীরো যো মায়াং মুক্ত্বা ভক্ত্যা হি যুধ্যতে॥ ৮২৫

বাণে যুদ্ধকারী বীর বীর কভু নয়।
মায়া ছাড়ি ভক্তিতে যুঝিলে বীর হয়॥ ৮২৫

স্কন্ধাচ্ছিরো ব্যপনয়েদিব তুচ্ছলোষ্ট্রং
যোগ্যোঽত্র কর্ম্মণি চ সাধকবীর এব।
বর্ত্তেঃ শিরোহরণমুত্তমদীপ্তিহেতু-
র্মত্বেতি মত্ত ইব খেলতি নিত্যমেষঃ॥ ৮২৬

স্কন্ধ হ'তে শির কাটা তুচ্ছ লোষ্ট্র প্রায়।
বীর যে সাধক তারই যোগ্যতা ইহায়॥
কাটিলে বাতির মাথা দীপ ভাল জ্বলে।
ইহা বুঝি মত্ত মত নিত্যই সে খেলে॥ ৮২৬

ইতি বীরসাধকসূক্তয়ঃ। ৩২।



## ৩৩। অথ বিরহিসাধকসূক্তয়ঃ।

অয়ি প্রিয়তম ত্বং মে বিরহোত্থাং কথাং শৃণু।
ত্বাং বিনা ন ময়া স্থেয়ং মীনবজ্জীবনং বিনা ॥ ৮২৭
ওহে প্রিয়তম শুন বিরহের কথা।
তুমি বিনা আমি জলহীন মীন যথা ॥ ৮২৭

অয়ি সুন্দর হে নাথ সংগচ্ছস্ব ময়া দ্রুতম্।
বিরহজ্বলনজ্বালা দুঃসহা খল্বহর্নিশম্ ॥ ৮২৮
হে নাথ, সুন্দর, মিল আমা সনে ত্বরা।
বিরহাগ্নিজ্বালা নাহি যায় সহ্য করা ॥ ৮২৮

জাতে বিরহদুঃখেঽস্মিন্ কামস্তিক্তায়তে মম।
হীয়তে চ শরীরং মে নামৈকং মধুরায়তে ॥ ৮২৯
বিরহ দুঃখেতে মোর তিক্ত লাগে কাম।
শরীর শুকায়—ভাল লাগে শুধু নাম ॥ ৮২৯

ভিক্ষু মেঽক্ষিদ্বয়ং ধৃত্বা বিপ্রয়োগকমণ্ডলুম্।
ধৃত্বা মাধুকরীং বৃত্তিং যাচতেঽচ্যুত তে কৃপাম্ ॥ ৮৩০
বিরহের কমণ্ডলু ল'য়ে ভিখারীর প্রায়।
মধুকরবৃত্তি আঁখি হরি তব কৃপা চায় ॥ ৮৩০

মমাক্ষিদ্বয়মুন্মত্তং দিদৃক্ষু ত্বামধোক্ষজ।
নাগতস্ত্বং সুখী নাহমহো দুঃখং সুদুঃসহম্ ॥ ৮৩১
পাগল এ আঁখি হরি তোমারে হেরিতে চায়।
তুমিও এলে না সুখ(ও) হ'লনা কি কষ্ট হায় ॥ ৮৩১

সাধকং দহ্যমানং তু বিলোক্য বিরহাগ্নিনা।
ক্ষিপ্রং সুখীকরোতীশঃ প্রেমপীযূষশীকরৈঃ ॥ ৮৩২

সাধকে বিরহানলে পুড়িতে দেখিয়া।
শীঘ্র সুখী করে হরি প্রেমামৃত দিয়া ॥ ৮৩২

সাধকো নাম বিরহী দেহী নৈবেচ্ছতি ক্রিয়াম্।
স্মর্ত্তুং তু ভগবন্তং তং বিদেহত্বং সদেহতে ॥ ৮৩৩

বিরহী সাধক দেহসত্ত্বে কিছু নাহি করে।
ঈশ্বরে স্মরিতে চাহে সদা বিদেহতা তরে ॥ ৮৩৩

বিরহাগ্নিস্ফুলিঙ্গানাং সঙ্গাদঙ্গং বিদহ্যতে।
পৃথিবী চান্তরীক্ষং চ হন্ত সন্তপ্যতে পুনঃ ॥ ৮৩৪

বিরহাগ্নিস্ফুলিঙ্গেতে অঙ্গ যে জ্বলিয়া যায়।
ভুবন গগন যে গো সন্তপ্ত হইল হায় ॥ ৮৩৪

অহো বিরহকুণ্ডেঽস্মিন্ দেহপিণ্ডেন দহ্যতে।
দহ্যতেঽসৌ পুনস্তাবদ্ যাবদ্ ভস্ম ন জায়তে ॥ ৮৩৫

হায়রে বিরহকুণ্ডে দেহপিণ্ড জ্ব'লে যায়।
পুনঃ জ্বলে যাবৎ সে নাহি হয় ভস্মপ্রায় ॥ ৮৩৫

স্বয়ং বিরহদুঃখাগ্নৌ দীপিতেঽস্মিংস্তপত্যপি।
নিস্তেজস্ত্বভয়াদ্ যায়াদ্ ন জাড্যপ্রদমাস্পদম্ ॥ ৮৩৬

বিরহাগ্নি জ্ব'লে নিজে করুক তাপিত।
নিস্তেজতা ভয়ে জাড্য সেবা অনুচিত ॥ ৮৩৬

দষ্টে বিরহসর্পেণ মর্ম্মণ্যপ্যচলং স্থিতে।
ধীরে বীরবরে সাধৌ স্বৈরং সর্পঃ স সর্পতু ॥ ৮৩৭
মরমে বিরহ সর্প খায় যদি তাই খাক্।
বীর সাধু ধীর থাকে, সর্প যথা যায় যাক্ ॥ ৮৩৭

বিরহঃ পরমো ভাবো বিরহং ন বিগর্হয়েৎ।
বিরহোজ্ঝিতদেহো হি শ্মশানমিতি মন্যতে ॥ ৮৩৮
বিরহ পরমভাব—দূষ না বিরহে।
যে দেহ বিরহহীন—শ্মশান সে কহে ॥ ৮৩৮

জলে লবণবল্লীনো বিরহেঽস্মি ত্বয়ীশ্বর।
ঈদৃশে বিরহে জাতে চিরদুঃখীহ কো ভবেৎ ॥ ৮৩৯
বিরহে তোমার হরি এই দীন হীন।
জলে লবণের মত হইয়াছে লীন ॥
এ হেন বিরহ যদি হয় হে এ ভবে।
চিরকাল দুঃখভাগী থাকিবে কে তবে ॥ ৮৩৯

বিরহিণঃ প্রকৃতস্য মনঃ সদা
ভবতি নামনিমগ্নমতো হি তৎ।
ন খলু কেনচনাপি কদর্থ্যতে
সুমুকুরে সুমুখী প্রতিবিম্ববৎ ॥ ৮৪০
প্রকৃত বিরহভোগ করে যেই জন।
সদা হরিনামে মগ্ন থাকে তার মন ॥
উজ্জ্বল দর্পণে রমণীর মুখপ্রায়।
কেহ না ঘটাতে পারে বিকৃতি তাহায় ॥ ৮৪০

দেহপ্রদীপস্য মমাসুবর্ত্তেঃ
স্বরক্ততৈলোত্তরলীকৃতস্য।
আলোকতো লোকবিলোচননা-
মালোকয়ামীন্দুমিবেশ্বর ত্বাম্ ॥ ৮৪১

এ দেহ প্রদীপ মোর, বর্ত্তি এ জীবন।
রক্তরূপ তৈল এরে করে উদ্দীপন ॥
ইহার আলোকে লোকচক্ষে শশিসম।
তোমার দর্শন হরি হ'য়ে থাকে মম ॥ ৮৪১

তপ্তো হি দেহো বিরহোষ্মণা মে
জাতঃ পুনঃ প্রাণবিবর্জ্জিতশ্চ।
প্রাণাস্ত্বয়ীতীশ্বর তজ্জড়ত্ব-
মালোক্য কালো বিফলো নিবৃত্তঃ ॥ ৮৪২

বিরহের তাপে মোর এ দেহ তাপিত।
হইয়াছে পুনঃ ইহা প্রাণ বিরহিত ॥
প্রাণ যে তোমায় হরি জড় দেহে হেরি।
হতাশ হইয়া কাল চ'লে গেছে ফিরি ॥ ৮৪২

ইতি বিরহিসাধকসূক্তয়ঃ ॥৩৫॥

---

## ৩৪। অথ পাতিব্রত্যধর্ম্মিসধাকসূক্তয়ঃ।

হর্ষস্তস্যাঃ প্রিয়ায়াঃ স্যাদ্ যা চৈকপুরুষপ্রিয়া।
তস্যাস্তু দুঃখমেব স্যাদ্ যা ভবেদ্ বহুবল্লভা॥ ৮৪৩

যে এক পুরুষপ্রিয় সেই পায় সুখ।
বহুপ্রিয় হ'লে তার ঘটে বহু দুখ॥ ৮৪৩

মলিনাপি কুরূপাপি প্রজা শ্রেষ্ঠা পতিব্রতা।
ভূয়াংসি খলু তেজাংসি লজ্জন্তেঽস্যা মহাশ্রিয়ঃ॥ ৮৪৪

পতিব্রতা প্রজা হোক কুরূপ মলিন।
তার কাছে বহু তেজ(ও) লাজে হয় হীন॥ ৮৪৪

পতিং নিজমলব্ধ্বাপি ভজেন্নান্যং পতিব্রতা।
অপ্রাপ্য মৃগমাংসং হি ঘাসং ভুঙ্ক্তে ন কেশরী॥ ৮৪৫

পতি বিনা পতিব্রতা অন্যে নাহি ভজে।
মাংস না মিলিলে সিংহ ঘাসে নাহি মজে॥ ৮৪৫

বিষ্ট্বান্তর্দৃষ্টিমার্গেণ নেত্রান্তং চ পিধায় তে।
ত্বয্যেকদৃশমেব ত্বং পতিং পশ্য তদেকদৃক্॥ ৮৪৬

অন্তর্দৃষ্টি পথে ঢুকে নেত্রান্ত ঢাকিয়া।
তোমারে হেরিছে পতি দেখ না চাহিয়া॥ ৮৪৬

শুক্তিঃ স্বাতীজলে সক্তিং চাতকী চ ঘনাম্বুনি।
প্রাণান্তেঽপি যথা ধত্তে তথা সাধ্বী প্রজা প্রিয়ে॥ ৮৪৭

স্বাতীজল শুক্তি যথা চাতকী বারিদবারি।
প্রাণান্তেও পতি তথা চায় পতিব্রতা নারী॥ ৮৪৭

পাতিব্রত্যব্রতং পাতি চিত্তং চেচ্চঞ্চলায়িতম্।
চাঞ্চল্যে মনসি ভ্রান্তে কান্তেনাপি ন সঙ্গতম্॥ ৮৪৮

চঞ্চল হইলে চিত্ত, ভগ্ন হয় পাতিব্রত্য
চাঞ্চল্যেতে ভ্রমের জনম।
ভ্রম জনমিলে মনে, কখনও এ জীবনে
নাহি ঘটে পতি সমাগম॥ ৮৪৮

ন নাম্নোঽকীর্ত্তনাদ্ দোষঃ প্রিয়স্নেহাদরে স্থিতে।
নাদত্তে স্বামিনো নাম তং ভজন্তী সতী প্রজা॥ ৮৪৯

ভাল তো বাসে গো প্রিয়ে নাম নাই করে।
সতী প্রজা পতি নাম কভু নাহি ধরে॥ ৮৪৯

প্রিয়তমো মম কারুণিকো মহা-
নহমিহাস্মি চ তস্য পতিব্রতা।
প্রভুরসৌ ভগবানভিবাদিতঃ
প্রমুদিতঃ খলু দৃক্পথমেতু মে॥ ৮৫০

পরম দয়ালু হন মোর প্রিয়তম।
পতিব্রতা প্রজা তাঁর হয় এ অধম॥
সেই প্রভু ভগবানে করি নমস্কার।
হৃষ্ট তিনি দৃষ্টিপথে করুন বিহার॥ ৮৫০

নেত্রপ্রকোষ্ঠে বিততাক্ষিতারা-
খট্বাং সমারোপ্য বহিঃপিধানম্।
বিধায় পক্ষ্মপ্রতিসীরয়া চ
সত্যঃ প্রজাস্তং পুরুষং ভজন্তি॥ ৮৫১

চক্ষুতারা খাটে চড়ি নয়ন আলয়ে।
বাহিরেতে পক্ষমরূপ পর্দ্দা ঢাকা দিয়ে ॥
নির্জ্জনেতে সতী সম সাধু প্রজাগণ।
একমনে করে সেই পুরুষ সেবন ॥ ৮৫১

পতিব্রতানাং পতিরেক এব
যস্যাঃ পতী দ্বৌ কুলটাঙ্গনাসৌ।
সা সংপ্রজা যৎপ্রতিরেক ঈশঃ
প্রিয়াস্তু ভোগেশ্বরয়োরসত্যঃ ॥ ৮৫২

পতিব্রতা স্ত্রীর হয় একমাত্র পতি।
কুলটা সে দুইজনে জন্মে যার রতি ॥
ঈশ্বরই পতি যার সেই প্রজা সতী।
ভোগে ও ঈশ্বরে যার রতি সে অসতী ॥ ৮৫২

পতিব্রতা চ ব্যভিচারিণী চ
প্রজৈকগেহে জগতি স্থিতেহ।
একা তমাসেব্য পতিং প্রসন্না
পরাপরান্ প্রাপ্য নিতান্তখিন্না ॥ ৮৫৩

পতিব্রতা প্রজা আর ব্যভিচার রতা।
এ জগতে এক(ই) গৃহে উভয়েই স্থিতা ॥
একজন পতিসেবা করিয়া প্রসন্ন।
অপর অপরে পেয়ে হয় বড় খিন্ন ॥ ৮৫৩

পতিব্রতাত্মা পরমাত্মলীন-
স্তজ্জ্যোতিষান্তঃ সুতরাং চকাস্তি।
ইত্থং চ পত্যাস্তি পতিব্রতায়াঃ
সুমঙ্গলোঽভঙ্গুরসঙ্গরঙ্গঃ ॥ ৮৫৪

পতিব্রতা স্ত্রীর আত্মা পরমাত্মে মিশে।
তাহার জ্যোতিতে উহা অত্যন্ত উদ্ভাসে॥
পতিব্রতা স্ত্রীর পতি সাথে শেষ বেলা।
এইরূপ ঘটে চির শুভ সঙ্গলীলা॥ ৮৫৪

ইতি পাতিব্রত্যধর্ম্মিসাধকসূক্তয়ঃ ॥৩৮॥



## ৩৫। অথ সাধকোপদেশসূক্তয়।

ইহ সংসারকান্তারে শঙ্কাশতভয়ঙ্করে।
হিতৈষী ন চরেদেকঃ সজুঃকৃত্যেশ্বরং চরেৎ ॥ ৮৫৫

শত ভয়াকুল এই সংসার ভিতরে।
একা না চলিবে, সঙ্গে লইবে ঈশ্বরে ॥ ৮৫৫

জগদম্বাং সজুঃকুর্য্যাৎ কুস্থানগমনোত্থতঃ।
মাত্রপত্রপয়া পুত্রঃ কুকার্য্যে ন প্রবর্ত্ততে ॥ ৮৫৬

কুস্থানেতে যেতে হ'লে জগৎমাকে সঙ্গে লবে।
মাতার লজ্জায় পুত্র কুকার্য্যে না রত হবে ॥ ৮৫৬

আপো নারায়ণঃ সত্যং পেয়াঃ সর্ব্বাস্তু নৈব তাঃ।
সর্ব্বব্যাপীশ্বরঃ সত্যং গন্তব্যং তু ন সর্ব্বতঃ ॥ ৮৫৭

জল নারায়ণ কিন্তু সব নাহি পেয় হয়।
সর্ব্বব্যাপী হরি কিন্তু সর্ব্বত্র গন্তব্য নয় ॥ ৮৫৭

সর্ব্বত্রেশ ইতি জ্ঞাত্বা খলেনাপি ন খেল্যতাম্।
শার্দ্দূল ইব দুর্দ্ধর্ষো ধূর্ত্তোহন্তঃ সত্যপীশ্বরে ॥ ৮৫৮

সর্ব্বত্র ঈশ্বর ব'লে খল সঙ্গে খেল না।
ঈশ্বর সত্ত্বেও ধূর্ত্ত ধরে ব্যাঘ্র তুলনা ॥ ৮৫৮

গুরূপদেশাৎ ক্রূরত্বং বর্জ্জয়ন্নপি কার্য্যতঃ।
ক্রূরৈর্বিপ্রকৃতঃ কালে বাক্যতোঽপি ন তৎ ত্যজেৎ ॥ ৮৫৯

কার্য্যতঃ ছেড়েও হিংসা গুরুর আদেশে।
বাক্যতঃও ছেড় না তা হিংস্রক সকাশে ॥ ৮৫৯

অলৌকিকচরিত্রস্য সর্ব্বত্র সমদর্শিনঃ।
অজ্ঞানী জ্ঞানিনঃ কার্য্যং নানুকুর্য্যাদকার্য্যবৎ ॥ ৮৬০
সর্ব্বত্র সমান জ্ঞানী, নহে সাধারণ।
তাঁহার সমস্ত কার্য্য ক'রনা গ্রহণ ॥ ৮৬০

দেহীতি পদমন্বর্থং দেহিনস্তেঽনুমন্যতে।
তদ্ দেহীতি স্থিতো দেহি যাবদ্ দাহী ন জায়সে ॥ ৮৬১
দেহীর দেহি এ পদ সার্থক বাখানি।
দেহী সত্ত্বে দাও—নাহি পুড়িতে এখানি ॥ ৮৬১

যো দদাতি ধনং দাতা স হি যাতা ন দীনতাম্।
আহৃতেঽপি জলে নিত্যং হীয়তে কিং সরিৎপতিঃ ॥ ৮৬২
ধন দান করে যে সে দীনতা না পায়।
নিত্য তুলিলেও জল সিন্ধু কি শুকায় ? ৮৬২

নাভাবরহিতঃ কশ্চিৎ পৃথিব্যামিহ বিদ্যতে।
নাস্তি চাত্র জনঃ কিঞ্চিদ্ দাতুমেকান্তমক্ষমঃ ॥ ৮৬৩
অভাব রহিত কেহ নাহি পৃথিবীতে।
হেন লোক নাই—যে না পারে কিছু দিতে ॥ ৮৬৩

সংসারেঽস্মিন্ স্মরেন্নিত্যং জন্মমৃত্যুব্যথাকথাঃ।
গচ্ছেন্নিবৃত্তিমার্গেণ পথ্যে বর্ত্তেত কর্ম্মণি ॥ ৮৬৪
জন্মমৃত্যু দুঃখ কথা সর্ব্বদা স্মরিবে।
চলিবে নিবৃত্তিমার্গে, সুকর্ম্ম করিবে ॥ ৮৬৪

বঞ্চয়েদ্ বরমাত্মানং নান্যং কঞ্চন বঞ্চয়েৎ।
নাত্মনো বঞ্চনং কিঞ্চিল্লাঞ্ছনং পরবঞ্চনম্ ॥ ৮৬৫

বরঞ্চ নিজেকে বঞ্চ—পরে তা ক'রনা।
আপন বঞ্চনে কিবা—পরে সে লাঞ্ছনা ॥ ৮৬৫

যেন কেন প্রকারেণ সতাং সঙ্গো বিধীয়তাম্।
করণীয়া ন সাধূনাং গুণদোষবিচারণা ॥ ৮৬৬

যে কোন(ও) প্রকারে সাধুসঙ্গ আচরিবে।
সাধুদের গুণ দোষ নাহি বিচারিবে ॥ ৮৬৬

হিতমুদ্‌ঘোষয়াম্যেতদূর্দ্ধবাহুর্দৃঢ়ং মুহুঃ।
মা কৃথাস্ত্বং বৃথা নষ্টামমূল্যাং শ্বাসসম্পদম্ ॥ ৮৬৭

বাহু তুলে উচ্চে করি হিত উদ্দোষণা।
অমূল্য এ শ্বাস-ধনে বৃথা হারাও না ॥ ৮৬৭

শিরোঽর্ত্তিং বেত্ত্যসাবেব যস্য বৈ বিদ্যতে শিরঃ।
কূটবন্নির্বিকারঃ স্যাদভিঘাতসহো নরঃ ॥৮৬৮

সেই বোঝে মাথাব্যথা মাথা আছে যা'র।
সব স'বে কূটসম হ'য়ে নির্বিকার ॥ ৮৬৮

সর্ব্বদা সত্যবাদী স্যাৎ সাধুর্নির্বাধসাধ্বসম্।
বিনা সত্যেন লোকানাং ভ্রমো নৈবাপনীয়তে ॥ ৮৬৯

বাধা ভয় হীন সাধু সত্যবাদী হ'বে।
সত্য বিনা মানবের ভ্রম নাহি যাবে ॥ ৮৬৯

সত্যবাদী ন শপ্যেত কালগ্রস্তোঽপি নো ভবেৎ।
স সত্যপুরুষং লব্ধ্বা সদানন্দং হি বিন্দতে ॥ ৮৭০

সত্যবাদী নাহি মরে, নাহি পায় শাপ।
সে সত্য পুরুষে পেয়ে করে হর্ষলাভ ॥ ৮৭০

সত্যমন্তঃস্থিতং যস্য সারল্যং তস্য সর্ব্বতঃ।
সর্ব্বদা বিদ্যতে চাস্য সঙ্গো ভগবতা সহ॥ ৮৭১

সর্ব্বদা সারল্য তার সত্য যার মনে।
নিত্য সঙ্গ থাকে তার ঈশ্বরের সনে॥ ৮৭১

সপ্রেমপ্রীতিবস্ত্রস্ত্বং নিত্যং নৃত্য সসম্ভ্রমম্।
নিত্যসত্যপরায়াথ দেহি তে দেহমানসম্॥ ৮৭২

প্রেমের বসন পরি নিত্য নৃত্য কর।
নিত্যসত্যপরে দাও দেহ ও অন্তর॥ ৮৭২

লোকলজ্জাভয়াৎ কিং ভো ন সত্যং কথ্যতে ত্বয়া।
হা কাচো জানতাপ্যাত্তঃ কাঞ্চনং মুঞ্চতা ত্বয়া॥ ৮৭৩

লোক লজ্জা ভয়ে কেন সত্য নাহি কও।
হায়রে জানিয়া স্বর্ণে ত্যজি কাচ লও॥ ৮৭৩

বাচালত্বং বিহায় ত্বং বিহিতং কর্ম্ম নির্দ্দিশ।
সতৃষা পায়য়স্বাম্বু ন তৃষা হন্যতেঽন্যথা॥ ৮৭৪

বৃথা বাচালতা কর্ম্মে হ'য়ে বিরহিত।
নির্দ্দেশ কর সে কর্ম্ম যে হয় বিহিত॥
করাও পিপাসাতুর জনে জলপান।
অন্যথা তৃষ্ণার নাহি হবে অবসান॥ ৮৭৪

অসারং ত্যজ সংসারং সারং সঙ্গং সতাং ভজ।
বিষমান্ বিষয়ান্ মুঞ্চ স্মর স্মরহরং হরম্॥ ৮৭৫

অসার সংসার ত্যজ, ভজ সাধুসঙ্গ সার।
বিষম বিষয় ছাড়, স্মর হর নির্ব্বিকার॥ ৮৭৫

বিষয়ান্ ভজতো দুঃখং বিষয়াংস্ত্যজতঃ সুখম্।
মুখরত্বাচ্ছুকো বদ্ধো মুক্তো মূকতয়া বকঃ ॥ ৮৭৬

বিষয় ভজিলে দুখ, বিষয় ত্যজিলে সুখ
নিদর্শন তা'র দেখা যায়।
কথা কয় ব'লে শুক, বাঁধা প'ড়ে পায় দুখ
বোবা ব'লে বক মুক্তি পায় ॥ ৮৭৬

গৃহ্যতাং শুষ্কমপ্যন্নং নাতিভোগে প্রসজ্যতাম্।
খাদ্যং রুক্ষমপি শ্রেয়ঃ সস্নেহাৎ পাপভোজনাৎ ॥ ৮৭৭
খাইবে শুষ্কও অন্ন, অতি ভোগে ভুলনা।
রুক্ষ খাদ্য ভাল—স্নিগ্ধ পাপখাদ্য ভাল না ॥ ৮৭৭

অক্রোধেন জয়েৎ ক্রোধং সাধুত্বেন ত্বসাধুতাম্।
জয়েৎ সত্যেন চাসত্যং তেন শান্তিরবাপ্যতে ॥ ৮৭৮
অক্রোধে জিনিবে ক্রোধ, অসাধুতা সাধুতায়।
অসত্য জিনিবে সত্যে—এতে শান্তি পাওয়া যায় ॥ ৮৭৮

উপাস্যো ভগবানেব ন চ দ্বেষ্যাণ্যসাধনা।
বাহ্যিকং ধর্ম্মপার্থক্যং নৈব তর্ক্যং কদাচন ॥ ৮৭৯
হরি ভজ—দ্বেষ নাহি কর অন্য সাধনা।
বাহ্যিক ধর্ম্মের ভেদ—কভু তর্ক ক'রনা ॥ ৮৭৯

সেবাপ্রীতৌ ভাগবতাস্বাদে তদ্‌রসিকৈঃ সহ।
কীর্ত্তনে সাধুসঙ্গে চ প্রবর্ত্তেত যথারুচি ॥ ৮৮০

উপাসনা·প্রীতি, ভাগবত অস্বাদন।
ভাগবত রসজ্ঞের সহিত কীর্ত্তন॥
চতুর্থতঃ সাধুদের সহিত সঙ্গম।
যথারুচি আচরিতে করিবে উদ্যম॥ ৮৮০

বেশধারণমাত্রেণ সর্ব্বানেবাশ্রমাংস্ত্যজেৎ।
চরেৎ পারমহংস্যঞ্চ প্রপঞ্চোন্মুক্তগোচরম্॥ ৮৮১
বেশ ধরিলেই সব আশ্রম ত্যজিবে।
নির্লিপ্ত পরমহংস ব্রত আচরিবে॥ ৮৮১

কুরু মানুষ্যকাৎ সদ্যঃ সম্বলং পারলৌকিকম্।
আয়ুঃসূর্য্যো গতে হ্যস্তং সঞ্চয়ো দুষ্করো ধ্রুবম্॥ ৮৮২
নরজন্মে কর পরলোকের সম্বল।
আয়ুঃসূর্য্য অস্ত গেলে কি সঞ্চিবে বল॥ ৮৮২

উত্তিষ্ঠ শয়নাদ্ ভ্রাতঃ প্রবুদ্ধশ্চ হরিং ভজ।
তদ্দিনং তে পুরো ভাতি যত্র নিদ্রাপ্যসে চিরম্॥ ৮৮৩
উঠ ভাই জেগে কর হরিসেবা এবে।
নিকট সে দিন যবে চিরনিদ্রা যাবে॥ ৮৮৩

কুর্ব্বীত সর্ব্বসম্মানং কো নু জানাতি মানবঃ।
নারায়ণঃ স নানাত্মা দৃশ্যতে কুত্র কীদৃশঃ॥ ৮৮৪
সম্মান করিবে সবে— জানে কোন জন।
কোন বেশে র'ন নানারূপী নারায়ণ॥ ৮৮৪

ইদং কার্য্যদ্বয়ং কুর্য্যাদাগত্য জগদাত্মবান্।
দদ্যাদন্নং ক্ষুধার্ত্তায় গৃহ্ণীয়াচ্চ হরেঃ কথাম্॥ ৮৮৫

ক্ষুধাতুরে দিবে অন্ন, হরিকথা নিবে।
এই দু'টী কাজ সাধু জগতে করিবে ॥ ৮৮৫

ঋণেন ন হি কর্ত্তব্যং কার্য্যং কিঞ্চিচ্ছুভাশুভম্।
অবিশ্বাসকরং তদ্ধি ঘোরং পাপমশান্তিদম্ ॥ ৮৮৬

ঋণ করি শুভাশুভ কিছু না করিবে।
অবিশ্বাসকর ঘোর পাপ সে জানিবে ॥ ৮৮৬

আপদামাস্পদীভূতো মা স্ম ভূরমিতব্যয়ী।
ঋণদৈন্যাতিদুঃখানাং মূলং খল্বমিতব্যয়ঃ ॥ ৮৮৭

হ'য়ো না অমিতব্যয়ী আপদ আলয়।
ঋণদৈন্যদুঃখমূল অমিতার্থব্যয় ॥ ৮৮৭

ব্যথয়েন্নৈহিকার্থায় ক্ষণিকায়ান্যমানসম্।
অসত্যং নাভিমন্যেত কর্ত্তব্যমনুপালয়েৎ ॥ ৮৮৮

ক্ষণিক ঐহিক অর্থে অন্যে ব্যথা দিও না।
কর্ত্তব্য পালিও, মিথ্যা কখন মানিও না ॥ ৮৮৮

মা খিন্ধস্বান্যসম্পত্ত্যা স্ববিপত্ত্যা চ ন ক্বচিৎ।
অন্যতশ্চেৎ ক্ষমালিপ্সা তদান্যঃ ক্ষম্যতাং ত্বয়া ॥ ৮৮৯

অন্যের সম্পদ হেরি খেদ না করিবে।
নিজের(ও) বিপদে কভু দুঃখ না লভিবে ॥
অন্যের নিকটে তুমি ক্ষমা চাও যদি।
তবে তুমি অন্য জনে ক্ষম নিরবধি ॥ ৮৮৯

দুঃখানামন্তরাপাতো নৃণামাত্মপরীক্ষণম্।
অস্বাতন্ত্র্যান্ন জিহ্রীয়াৎ স্বতন্ত্রাঃ কতি ভূতলে ॥ ৮৯০

মাঝে মাঝে হয় যাহা দুঃখ সমাগম।
মানব আত্মার হয় সেই পরীক্ষণ ॥
পরাধীনতার জন্য লজ্জা না করিবে।
এ ভূতলে কতই বা স্বাধীন মিলিবে ? ৮৯০

লোকা আশাগ্রহগ্রস্তা লভন্তে ন সুখং ক্বচিৎ।
দশান্তরবশাত্মানঃ সুখিনঃ সুখমানিনঃ ॥ ৮৯১
আশাগ্রস্ত লোক কভু সুখ নাহি পায়।
চলিলে দশার বশে সুখ পাওয়া যায় ॥ ৮৯১

তথা কালং নয়েজ্জীবো যথান্তে নানুতপ্যতে।
ক্ষণিকৈহিকসৌখ্যার্থী ন স্যাৎ কস্যাপ্যরুন্তুদঃ ॥ ৮৯২
এরূপ ভাবেতে কাল যাপন করিবে।
পরিণামে অনুতাপ যাহে না ঘটিবে ॥
ক্ষণিক ঐহিক সুখে লোলুপ হইয়া।
চলা ভাল নহে কার(ও) মর্ম্মে ব্যথা দিয়া ॥ ৮৯২

আলম্ব্য ভাবিনীমাশামাশ্বাস্যো নৈব কশ্চন।
অগ্রে কর্ত্তব্যমিত্যেবং প্রাপ্তকালং ন লঙ্ঘয়েৎ ॥ ৮৯৩
কাহাকেও ভবিষ্যৎ আশে না রাখিবে।
'পরে হবে' বলি নাহি সুযোগ ছাড়িবে ॥ ৮৯৩

জনৈরনল্পজল্পেন যোঽয়ং কালোঽপনীয়তে।
স্যাচ্চেত্তত্রেশ্বরালাপস্তদিষ্টমধিকং ভবেৎ ॥ ৮৯৪
বৃথা বহু জল্পনায় কাটে যে সময়।
কৃষ্ণকথা হ'লে তায় ইষ্ট বহু হয় ॥ ৮৯৪

সময়ং সাধু যুঞ্জীত গচ্ছেন্নালস্যবশ্যতাম্ ।
কালস্যালস্যতঃ ক্ষেপাদলক্ষ্মীরুপসর্পতি ॥ ৮৯৫

উপযুক্ত ব্যবহারে যাপিবে সময় ।
অলসতা বশে থাকা কভু ভাল নয় ॥
আলস্যের বশে কাল করিলে যাপন ।
অচিরেই অলক্ষ্মীর হয় সমাগম ॥ ৮৯৫

কর্ত্তব্যং পালয়েন্নিত্যং নাসত্যং পূজয়েৎ ক্বচিৎ ।
হীনসেবাং ন কুর্ব্বীত বর্জ্জয়েৎ ক্ষুদ্রচেতসঃ ॥ ৮৯৬

কর্ত্তব্য পালন সদা করিবে যতনে ।
অসত্যে কখন নাহি স্থান দিবে মনে ॥
হীন সেবা করা কভু না হয় উচিত ।
মন যার ক্ষুদ্র তারে ছাড়াই বিহিত ॥ ৮৯৬

কুসংসর্গং পরিহরেৎ গাথেয়ং গীয়তে তথা ।
স্বর্গবাসোঽস্তি সৎসঙ্গাৎ সর্ব্বনাশো বিপর্য্যয়াৎ ॥ ৮৯৭

কুসঙ্গ ত্যজিবে—আছে প্রবাদ প্রকাশ ।
সাধুসঙ্গে স্বর্গবাস, কুসঙ্গে বিনাশ ॥ ৮৯৭

ন কিঞ্চিদবমন্যেত ন বা মন্যেত দুষ্করম্ ।
কর্ত্তুরেকাগ্রচিত্তেন সর্ব্বং হি সুকরং ভবেৎ ॥ ৮৯৮

অবজ্ঞা ক'র না কিছু , ভেব না দুষ্কর ।
সব(ই) সুখকর হবে—একমনে কর ॥ ৮৯৮

অনিষ্টায়োদ্যতেঽন্যস্মিংশ্চেষ্টসে তস্য শাসনে ।
কিমিত্যাত্মীয়মন্যায়মন্যং প্রতি ন মন্যসে ॥ ৮৯৯

অন্যায় করিলে অন্যে তাহারে শাসন কর।
কেননা অন্যের প্রতি নিজের অন্যায় ধর॥ ৮৯৯

পরস্যাপি দুরাচারঃ সহ্যস্ত্বয্যাপতন্নিহ।
সহ্যতে হ্যপরৈস্তেঽপি দোষস্তাদৃগনেকশঃ॥ ৯০০

তোমা প্রতি অপরের(ও) সহ দুরাচার।
তোমার(ও) ত সহে হেন পরে বহুবার॥ ৯০০

দুর্জ্জনশ্লক্ষবাঙ্মুগ্ধঃ কার্য্যধ্বংসং ন সাধয়েৎ।
প্রত্যহং নিত্যকৃত্যাদৌ চিন্তয়েৎ পরমেশ্বরম্॥ ৯০১

দুর্জ্জনের কটুবাক্যে কার্য্য না নাশিবে॥
নিত্য কর্ম্মারম্ভে দিন ঈশ্বরে ভাবিবে॥ ৯০১

নাভিগচ্ছেৎ প্রতাপাঢ্যং ধনাঢ্যং নোপলালয়েৎ।
ন ভবেৎ পরবিত্তার্থী তুষ্টশ্চেচেষ্টেত ভূতয়ে॥ ৯০২

প্রতাপশালীর কাছে ক'র না গমন।
ধনাঢ্যের তোষামোদে নাহি দিবে মন॥
পরধন প্রত্যাশায় কভু না রহিবে।
তুষ্টমনে উন্নতির যতন করিবে॥ ৯০২

পবিত্রেণ চরিত্রেণ স্থিতো লোকেষু পূজ্যতে।
ঈশ্বরস্য প্রিয়শ্চাস্তি তস্মাচ্চারিত্রবান্ ভবেৎ॥ ৯০৩

পবিত্র চরিত্র বলে সম্মান পাইবে।
হরিপ্রিয় হবে—তাই সুশীল হইবে॥ ৯০৩

কস্যাপি স্বরহস্যানি সহসা ন প্রকাশয়েৎ।
অত্যর্থীনমবন্ধুত্বং সুবন্ধোরপি সম্ভবেৎ॥ ৯০৪

সহসা কারেও নাহি রহস্য বলিবে।
ঘনিষ্ঠ বন্ধুর(ও) সৌখ্য অস্থির জানিবে ॥ ৯০৪

ন মর্ম্মোদ্‌ঘাটনং কুর্য্যাদ্ হিতৈষী সর্ব্বসন্নিধৌ।
জ্ঞানিভ্যশ্চাথ ভক্তেভ্যঃ স্বরহস্যং নিবেদয়েৎ ॥ ৯০৫

হিতৈষী সবের কাছে মর্ম্মকথা বলিবে না।
জ্ঞানী ও ভক্তের কাছে গুপ্তভাব রাখিবে না ॥ ৯০৫

পরশ্রীকাতরো মা ভূৎ তৎকাতর্য্যং হি পাতকম্।
অমর্ষী নাপ্নুতে শান্তিং সন্ততং সোঽনুতপ্যতে ॥ ৯০৬

পরশ্রী কাতর হওয়া পাপ—তা না হবে।
অসহ শান্তি না পায়—অনুতাপ লভে ॥ ৯০৬

নিত্যং পিত্রোঃ সুখার্থী স্যাদ্ ভক্তিশ্রদ্ধাযুতঃ সুতঃ।
লোকয়োরুভয়োস্তেন প্রেয়ঃ শ্রেয়শ্চ জায়তে ॥ ৯০৭

সুত হ'য়ে সদা ভক্তি শ্রদ্ধা সমন্বিত।
পিতৃমাতৃ সুখাকাঙ্ক্ষী হওয়া সমুচিত ॥
ইহলোক পরলোক দুইলোকে তায়।
প্রিয় বস্তু আর শুভ বস্তু পাওয়া যায় ॥ ৯০৭

অধৈর্য্যং ব্যসনে মা ভূদ্ বলবুদ্ধিহরং হি তৎ।
ব্যসনং নৈকমেবৈতি তদুপৈতি গণৈঃ সহ ॥ ৯০৮

বলবুদ্ধি নাশ হয় অধৈর্য্য কারণ।
অধীর না হবে কভু লভিয়া ব্যসন ॥
বিপদ আসেনা একা কভু এ ভুবনে।
আবির্ভাব হয় তাহা দলবল সনে ॥ ৯০৮

সদাত্মানং পরীক্ষেত সন্ধ্যয়োর্বা দ্বয়োর্দ্ধ্বম্।
প্রাতঃ কুর্য্যাৎ সুসংকল্পং সায়মালোচয়েৎ কৃতম্॥ ৯০৯

আত্মাকে পরীক্ষা করা সদাই উচিত।
উভয় সন্ধ্যায় তাহা অবশ্য বিহিত॥
প্রভাতে উঠিয়া সাধু সঙ্কল্প করিবে।
সন্ধ্যায় বসিয়া কৃতকর্ম্ম আলোচিবে॥ ৯০৯

ন কুর্য্যাদপচারেণ যৌবনে জীবনক্ষয়ম্।
যৌবনে হি দুরাচারাৎ পরিণামেঽনুতপ্যতে॥ ৯১০

ক'র না যৌবনে অনাচারে আয়ুঃক্ষয়।
পরিণামে দুরাচারে অনুতাপ হয়॥ ৯১০

বলবুদ্ধিহরা ভঙ্গা অহিফেনং জড়ত্বকৃৎ।
বহুদোষমিদং বিদ্বান্ বর্জ্জয়েন্মাদকদ্বয়ম্॥ ৯১১

বলবুদ্ধি হরে ভাঙ্গ্, আফিং জড়তা করে।
বহুদোষময় ইহা প্রাজ্ঞ যেন পরিহরে॥ ৯১১

কিমন্যন্মদ্যনিন্দায়াং কথ্যতাং শ্রূয়তামিদম্।
স্বার্থস্যাপি ব্যয়েনৈব মদ্যং নৃণাং পশুত্বকৃৎ॥ ৯১২

মদ্যের নিন্দার কথা কি কহিব পরে।
স্বার্থের ব্যয়েও মদ্য নরে পশু করে॥ ৯১২

মাদকদ্রব্যসেবী যো যশ্চৌষধবিধায়কঃ।
ন হ্যসৌ প্রকৃতঃ সাধুস্তস্য সঙ্গং পরিত্যজেৎ॥ ৯১৩

যে করে মাদক দ্রব্য সেবন বা পান।
যেবা করে নানাবিধ ঔষধ বিধান॥

সে নয় প্রকৃত সাধু জানিবে নিশ্চয়।
তার সঙ্গ ত্যাগ করা সমুচিত হয় ॥ ৯১৩

সগুণং ধ্যায়তো রামং প্রীতিস্তত্রোপচীয়তাম্।
নির্গুণং ধ্যায়তশ্চৈনং মা স্ম ভূদেষ দূরতঃ ॥ ৯১৪
সগুণ রামের ধ্যানে প্রীতিবৃদ্ধি হয়।
নির্গুণধ্যানে সে যেন দূরে নাহি রয় ॥ ৯১৪

গৃহ্যতাং সাগ্রহং শ্রুত্বা যদ্ ব্যগ্রমুপদিশ্যতে।
রামস্মৃতির্মহাঁল্লাভস্তদ্‌বিস্মৃতিরতিক্ষতিঃ ॥ ৯১৫
ব্যগ্রভাবে যাহা হেথা করি উপদেশ।
সাগ্রহে শুনিয়া তাহা কর সবিশেষ ॥
রামের স্মরণ হয় অতি মহালাভ।
অতিমাত্র ক্ষতি তাঁর বিস্মরণ ভাব ॥ ৯১৫

উন্মত্তমত্তবালেভ্যঃ প্রায়ঃ স্ফুরতি দৈববাক্।
স্বপ্নান্তর্দৈবমাদেশং ন কস্যাপি প্রকাশয়েৎ ॥ ৯১৬
বালক, উন্মত্ত, মত্ত মুখ হ'তে প্রায়।
দৈববাণী প্রকাশ হইতে দেখা যায় ॥
স্বপ্নকালে দৈবের আদেশ হয় যাহা।
কাহারও নিকটে নাহি প্রকাশিবে তাহা ॥ ৯১৬

রিক্তহস্তো নাভিগচ্ছেৎ সাধুদৈবতসন্নিধিম্।
আহারেদুপহারার্থমেকামপি হরীতকীম্ ॥ ৯১৭
সাধু দেবতার কাছে শুধু হাতে যেতে নাই।
হরীতকী একটীও ল'য়ে গিয়ে দিবে তাই ॥ ৯১৭

বালকাদপি শিক্ষেত ন বৃদ্ধাদেব কেবলম্ ।
ন শিক্ষায়াং বয়োঽপেক্ষা শিক্ষা চাত্মক্ষয়াবধিঃ ॥ ৯১৮

বালকের(ও) কাছে আছে শিক্ষার বিষয় ।
কেবল বৃদ্ধের(ই) কাছে তাহা ত না রয় ॥
শিক্ষাতে বয়স নাহি করিবে বিচার ।
মরণ অবধি হয় শিক্ষার ব্যাপার ॥ ৯১৮

সাধুঃ সৎকর্ম্ম কুর্ব্বাণঃ কালশুদ্ধিং বিচারয়েৎ ।
ঘোরো বৃহস্পতেঃ শেষো ন কুর্য্যাৎ তত্র কিঞ্চন ॥ ৯১৯

সৎকর্ম্ম করিতে সাধু কাল বিচারিবে ।
বৃহস্-পতির শেষে কিছু না করিবে ॥ ৯১৯

কষ্টায়ৈবাকৃতার্থস্য যূনো বৈবাহবন্ধনম্ ।
বৃক্ষস্যেবাপ্রতিষ্ঠস্য তৃণজালোপরোধনম্ ॥৯২০

অর্থ উপার্জ্জনহীন যুবক যে জন ।
বিবাহ বন্ধন তার কষ্টের কারণ ॥
বৃক্ষ যথা প্রতিষ্ঠিত হইবার আগে ।
তৃণজাল জ'ন্মে তার আশে প্রাশে লাগে ॥ ৯২০

দৃষ্ট্বাপি ভিন্নধর্ম্মস্য ম্লেচ্ছাদের্ধর্ম্মমন্দিরম্ ।
তদ্দৈবতং নমস্কুর্য্যাৎ সর্ব্বেষামীশ্বরোঽপৃথক্ ॥ ৯২১

ম্লেচ্ছাদির মন্দিরও দেখিয়া নমিবে ।
সকলের ঈশ্বরই অভিন্ন জানিবে ॥ ৯২১

ম্লেচ্ছোঽপি ভবতি শ্রেয়ান্ যদীশ্বরমনুস্মরেৎ ।
দ্বিজশ্রেষ্ঠোঽপ্যসৌ নষ্টো যস্ত্বীশ্বরপরাঙ্মুখঃ ॥ ৯২২

ম্লেচ্ছজন(ও) শ্রেষ্ঠ হয় ঈশ্বরে স্মরিলে।
দ্বিজবর(ও) নষ্ট হয় ঈশ্বরে ভুলিলে ॥ ৯২২

স্ত্রীণামসংস্তুতানাং চ সন্নিধৌ ন বসেচ্চিরম্।
ন চ তৈঃ সার্দ্ধমালাপং বিদধ্যাদধিকং ক্বচিৎ ॥ ৯২৩

স্ত্রীলোক ও অজ্ঞাতের কাছে না বসিবে।
তাহাদের সঙ্গে বেশী কথা না কহিবে ॥ ৯২৩

স্ত্রীভিঃ সহান্যায্যবিধির্ন কার্য্যঃ
স্ত্রিয়ঃ শ্রিয়ঃ সদ্মনি পদ্মনিষ্ঠাঃ।
পুংসামিহামুত্র চ তুল্যমূল্যাঃ
সর্ব্বাস্ববস্থাস্বধিকারভাজঃ ॥ ৯২৪

স্ত্রীলোকের সঙ্গে নাহি অন্যায় করিবে।
গৃহে পদ্মাসনা লক্ষ্মী স্ত্রীলোক জানিবে ॥
ইহ পরকালে স্ত্রীর সমান সৎকার।
সর্ব্বকালে পুরুষেতে লভে অধিকার ॥ ৯২৪

হিত্বাপ্যসংস্কারময়ং স্বধর্ম্মং
ধর্ম্মান্তরায় স্পৃহয়েন্ন ধীরঃ।
ন হ্যাবিলং গাঙ্গজলং বিহায়
কূপায় সাধুর্ব্রততে তৃষার্ত্তঃ ॥ ৯২৫

হইলেও নিজ ধর্ম্ম সংস্কার বিহীন।
তা ছাড়ি অন্যের ধর্ম্মে নাহি হবে লীন ॥
আবিল গঙ্গার জল ত্যজি কি কখন।
কূপে রত হয় তৃষ্ণাতুর সাধুজন ॥ ৯২৫

সত্যং ক্ষমা দীনজনায় দানং
তদেতদুক্তং সুকৃতৈর্নিদানম্।
হিংসাপহারানৃতপানধর্ষা
এতন্মহাপাতকপঞ্চকঞ্চ ॥ ৯২৬

সত্যকথা, ক্ষমা আর দীনজনে দান।
এই তিন মাত্র হয় ধর্ম্মের নিদান ॥
হিংসা, চুরি, মিথ্যা, মদ্যপান ও ধর্ষণ।
এই পঞ্চ মহাপাপ—পতন কারণ ॥ ৯২৬

দুঃখং সহ্যমদো যতো ভগবতা দত্তং মহত্ত্বং ততোঽ
প্যস্মিন্নেব হি যত্র তদ্গুণগণঃ সংকীর্ত্ত্যতে শ্রদ্ধয়া।
অস্মাদপ্যধিকং তু যত্র হি পুনঃ সানন্দমত্রারমেৎ
সর্ব্বোত্তমমেব তন্ময়তয়া দুঃখানুভূতির্ন চেৎ ॥ ৯২৭

দুঃখ দেন হরি তাই সহাই উচিত।
তা হ'তে মহত্ত্ব দুঃখে হরিগুণগীত ॥
তাহা হ'তে উচ্চ যদি তাহে ম'জে রয়।
সর্ব্বোচ্চ—যদি না দুঃখে দুঃখ বোধ হয় ॥ ৯২৭

ইতি সাধ্বোপদেশসূক্তয়ঃ ॥ ৩৫ ॥

## ৩৬। অথ সামান্যসূক্তয়ঃ।

পঠ শাস্ত্রশতং তাবদ্ বদ শ্লোকশতং তথা।
বিনা ব্যাকুলচিত্তত্বমীশ্বরো হি সুদুর্ল্লভঃ ॥ ৯২৮
শত শাস্ত্র পড় আর শতশ্লোক বল।
ঈশ্বর মিলে না—চিত্ত না হ'লে ব্যাকুল ॥ ৯২৮

তত্ত্বসন্ধানমুদ্দিষ্টং শাস্ত্রপাঠপ্রয়োজনম্।
লব্ধে চ তত্ত্বসন্ধানে শাস্ত্রজ্ঞানমপার্থকম্ ॥ ৯২৯
শাস্ত্রপাঠোদ্দেশ্য শুধু তত্ত্বানুসন্ধান।
শাস্ত্রজ্ঞান নিরর্থক হ'লে তত্ত্বজ্ঞান ॥ ৯২৯

গ্রন্থো হি বন্ধনগ্রন্থি র্ন গ্রন্থঃ পুস্তকং পুনঃ।
তাবদ্ধি বধ্যতে জন্তু র্যাবদ্ গ্রন্থপরায়ণঃ ॥ ৯৩০
গ্রন্থ তো বন্ধন গ্রন্থি, গ্রন্থ—গ্রন্থ নয়।
গ্রন্থপরায়ণ জন্তু বদ্ধ হ'য়ে রয় ॥ ৯৩০

যথা চিত্রাঙ্কনদ্বারা যত্নঃ কাশীপ্রদর্শনে।
তথা শাস্ত্রাববোধেন প্রয়াসো ব্রহ্মবোধনে ॥ ৯৩১
চিত্র দিয়ে চেষ্টা যথা কাশী প্রদর্শনে।
শাস্ত্রবাক্যে যত্ন তথা ব্রহ্মের বোধনে ॥ ৯৩১

ন বেত্তি ভগবত্তত্ত্বং শাস্ত্রমাত্রপরায়ণঃ।
তস্য চেশ্বরসম্বন্ধে ব্যাকুলাঃ সকলা গিরঃ ॥ ৯৩২
তত্ত্ব নাহি জানে শাস্ত্রমাত্রজ্ঞানী জন।
ঈশ্বর বিষয়ে তার ব্যাকুল বচন ॥ ৯৩২

স্তুবন্নন্যস্তুতং শাস্ত্রং নিন্দংস্তচ্চান্যনিন্দিতম্ ।
পরপ্রত্যয়নেয়াত্মবুদ্ধির্হাস্যায় কল্পতে ॥ ৯৩৩
অন্য প্রশংসিত শাস্ত্রে প্রশংসা করিয়া ।
অন্যের নিন্দিত শাস্ত্রে নিন্দিত বলিয়া ॥
পরের বিশ্বাস বশে বুদ্ধি যে চালায় ।
সে জন সবের কাছে উপহাস পায় ॥ ৯৩৩

শপন্তি কূপমণ্ডূকা অকূপারস্থ দর্দ্দুরম্ ।
তন্মহত্ত্বকথানাস্থা ইত্যবস্থাল্পদর্শিনাম্ ॥ ৯৩৪
সমুদ্রমণ্ডূকে কূপমণ্ডূক শাসায় ।
"আমার কূপের কাছে সমুদ্র কোথায় ?
সমুদ্র মহত্ত্ব কথা মিথ্যাই তোমার ।"
অল্পদর্শীদের হেন বৃথা অহঙ্কার ॥ ৯৩৪

ব্রহ্মণস্তণ্ডুলস্যেব চিত্তক্ষেত্রে প্ররোহণে ।
বিজ্ঞৈর্বাহ্যমপি গ্রাহ্যং তুষবচ্ছাস্ত্রশাসনম্ ॥ ৯৩৫
তণ্ডুলের মত ব্রহ্ম চিত্তক্ষেত্রে অঙ্কুরিতে ।
তুষ সম শাস্ত্রবাক্য বাহ্যিক(ও) হবে লইতে ॥ ৯৩৫

জ্ঞানং দৈন্যং হরেঃ সেবা শ্লক্ষ্ণং বাক্যমদোষিতা ।
ক্ষমা চরিত্রং সন্তোষো মা হীয়ন্তাং কদাচন ॥ ৯৩৬
জ্ঞান, দৈন্য, হরিসেবা, ক্ষমা, সুবচন ।
অদোষ, সন্তোষ, শীল হ'ক স্থিরতম ॥ ৯৩৬

সন্তোষেঽন্তঃস্থিতে হন্ত সন্তঃ শান্তমনীষয়া ।
অপি ত্রৈলোক্যসাম্রাজ্যমীক্ষন্তে পদধূলিবৎ ॥ ৯৩৭

সন্তোষ থাকিলে হৃদে প্রশান্ত মানসে।
ত্রৈলোক্যেও দেখে পদধূলীনির্বিশেষে ॥ ৯৩৭

আশাপাশবশো দীনস্তোষধর্ম্মী ধনী জনঃ।
মহাতৃষ্ণা হি দারিদ্র্যং সন্তোষো হি মহাধনম্ ॥ ৯৩৮
আশাবশ জন—দীন, ধনী—তুষ্ট জন।
মহাতৃষ্ণা দরিদ্রতা, সন্তোষ সুধন ॥ ৯৩৮

অতুল্যামূল্যমঙ্গল্যসন্তোষধনশালিনঃ।
গবাশ্বগজবস্ত্রাদিধনং ধূলীলবোপমম্ ॥ ৯৩৯
সন্তোষ অমূল্য নিধি কাছে আছে যার।
গো অশ্ব গজাদিধন ধূলীসম তার ॥ ৯৩৯

সত্যে নাস্তীহ বিশ্বাসো হন্তাসত্যে স লক্ষ্যতে।
স্থিতং বিক্রীয়তে মদ্যং দুগ্ধং প্রত্যধ্ব নীয়তে ॥ ৯৪০
সত্যে এবে অবিশ্বাস, অসত্যে বিশ্বাস।
মদ্য বেচে ব'সে, দুগ্ধ ফেরে বাসাবাস ॥ ৯৪০

বিতথং বিতথেনৈব যুক্তং স্যাৎ প্রণয়াস্পদম্।
তচ্চ সত্যেন যুক্তং চেৎ প্রণয়ঃ শিথিলো ভবেৎ ॥ ৯৪১
মিথ্যাসাথে মিথ্যাযোগ প্রণয় আস্পদ।
সত্যের আশ্রয়ে হয় শিথিল সে পদ ॥ ৯৪১

পুণ্যং সত্যসমং নাস্তি নাস্তি পাপং মৃষাসমম্।
বসত্যেবেশ্বরো নিত্যং সত্যপূর্ণান্তরাত্মনি ॥ ৯৪২
পুণ্য নাই সত্যসম, পাপ মিথ্যাসম।
সত্য পূর্ণ অন্তর(ই) তো ঈশ্বরভবন ॥ ৯৪২

ন জিহ্বা সংযতা যস্য চিত্তং সত্যময়ং ন চ।
তস্য সঙ্গং ন কুর্ব্বীত স হ্যুন্মার্গপ্রদর্শকঃ ॥ ৯৪৩
অসংযত জিহ্বা যার, চিত্ত সত্যময় নয়।
তার সঙ্গ করিবে না, সে কুপথদর্শী হয় ॥৯৪৩

কট্বাদিরসদুষ্টায়াং রসনায়াং ক্ব সংযমঃ।
চৌররক্ষকয়োঃ সখ্যে রক্ষণা হি বিড়ম্বনা ॥ ৯৪৪
কটু আদি দুষ্ট জিবে সংযম কোথায় ?
চৌর-রক্ষকের সখ্যে রক্ষা করা দায় ॥ ৯৪৪

আলোচ্যাখিলশাস্ত্রাণি বিচার্য্য চ মুহুর্মুহুঃ।
সিদ্ধান্তোঽয়ং কৃতঃ সদ্ভির্ধ্যেয়ো নারায়ণঃ সদা ॥ ৯৪৫
সর্ব্ব শাস্ত্র আলোচিয়া, করি বিচারণ।
সিদ্ধান্ত হইল—সদা ধ্যেয় নারায়ণ ॥ ৯৪৫

ধ্যানেন শোধ্যতে পাপং যথা নৈবান্যথা তথা।
দংদগ্ধি হরিনামাগ্নিস্তৃণীকৃত্য পুনর্ভবম্ ॥ ৯৪৬
ধ্যান যথা নাশে পাপে তথা নয় পরে।
পুনর্জ্জন্মে তৃণ করি নাম অগ্নি হরে ॥ ৯৪৬

ধ্যানকালে ন ভেতব্যং রূপাদুগ্রতমাদপি।
ঐশমেব হি তৎ সর্ব্বং কাম এবাত্র দুঃসহঃ ॥৯৪৭
উগ্ররূপ হেরি ধ্যানে ভয় না করিবে।
ঈশের(ই) সে রূপ—কাম(ই) বিষম জানিবে ॥ ৯৪৭

আসনং কালনাদেন ব্রহ্মণোঽপি বিচাল্যতে।
কথমদ্যাপ্যভদ্রাপি নিদ্রামুদ্রা তবাদৃতা ॥ ৯৪৮

কালনাদে বিধাতারও টলে পদ্মাসন।
আজ(ও) কেন নিদ্রাযোগ তব অশোভন ॥ ৯৪৮

বরং জাগরণান্নিদ্রা ধ্যাননিদ্রাময়ী যদি।
শয়নে স্মরণং শ্রেয়ো ভগবচ্চরণাশ্রয়ম্ ॥ ৯৪৯
জাগা চেয়ে শোয়া ভাল ধ্যাননিদ্রা হ'লে।
শয়নে স্মরণ ভাল—হরি সেবা ফলে ॥ ৯৪৯

শয়নেঽপীশ্বরধ্যানৈর্লয়স্তত্র বিধীয়তাম্।
আত্মরজ্জুস্তথা সজ্জা কার্য্যা ন চ্ছিদ্যতে যথা ॥ ৯৫০
স্বপ্নেও ঈশ্বরে ভাবি লয় কর তায়।
আত্মরজ্জু বাঁধ যাহে ছিঁড়া নাহি যায় ॥ ৯৫০

অন্যানুমিতসুপ্তস্য শয্যাসীনস্য নির্জ্জনে।
নক্তং ত্যক্তবহির্ভাবং ধ্যানং সত্ত্বগুণোদ্ভবম্ ॥ ৯৫১
অন্যে মনে করে—আছে নিদ্রায় বিজনে।
বাহ্যভাব ত্যজি, ধ্যান সেই সত্ত্বগুণে ॥ ৯৫১

বেশেনালমিতি প্রাজ্ঞৈর্নৈব চোচ্যং কদাচন।
প্রায়ো বেশবশং কর্ম্ম তেন বেশঃ প্রশস্যতে ॥ ৯৫২
বেশ বৃথা হেন কথা মুখে না আনিবে।
বেশবশে কর্ম্ম তাই বেশও মানিবে ॥ ৯৫২

মাতাপিতৃভ্যাং সম্বন্ধো জন্মজন্যো যথা নৃণাম্।
সম্বন্ধঃ সুখদুঃখাভ্যাং কর্ম্মজন্যস্তথা পুনঃ ॥ ৯৫৩
জন্মজন্য মাতৃপিতৃ সম্বন্ধ যেমন।
কর্ম্মজন্য সুখদুঃখ সম্বন্ধ তেমন ॥ ৯৫৩

বৈজয়ন্তী বিজয়তে বাতেনান্দোলিতা যথা।
কর্ম্মণা চোদিতা লোকে শুভাশুভগতিস্তথা ॥ ৯৫৪

পবনে চালিত যথা পতাকার স্থিতি।
কর্ম্মেতে চালিত তথা শুভাশুভ গতি ॥ ৯৫৪

অভিজ্ঞেনাগ্নিযোগেন যথা স্বর্ণং পরীক্ষ্যতে।
পরীক্ষ্যতে তথা ভূতমিহৈকেনৈব কর্ম্মণা ॥ ৯৫৫

অগ্নিযোগে স্বর্ণে যথা চেনে বিজ্ঞগণ।
তেমতি কেবল কর্ম্মে চেনে সর্ব্বজন ॥ ৯৫৫

প্রাণী প্রাক্তনসংস্কারবশাদেব প্রবর্ত্ততে।
অতো হি কৃত্রিমঃ ক্লীবো বৃষো ধেনুং বৃষস্যতি ॥ ৯৫৬

প্রাক্তন সংস্কারবশে চলে প্রাণিগণ।
ক্লীব করা বৃষ করে ধেনুতে গমন ॥ ৯৫৬

ফলানুবন্ধঃ সর্ব্বেষাং সর্ব্বত্রৈবাস্তি কর্ম্মণাম্।
ন ত্বসৌ বৈষ্ণবেষ্বস্তি স্বিন্নধান্যেষ্বিবাঙ্কুরঃ ॥ ৯৫৭

সর্ব্বত্র সকল কর্ম্মে ফল রয়ে যায়।
বৈষ্ণবে নহে তা সিদ্ধ ধান্যাঙ্কুর প্রায় ॥ ৯৫৭

প্রত্যূষোত্থমিব জ্যোতির্জলোত্থ ইব বুদ্বুদঃ।
মনুষ্যঃ পশ্যতামেব ক্ষিপ্রমেব বিলীয়তে ॥ ৯৫৮

জলের বুদ্‌বুদ—প্রভাতের জ্যোতি মত।
দেখিতে দেখিতে লোক ক্ষণে হয় গত ॥ ৯৫৮

ম্রিয়েত বত সর্ব্বোঽপি কোঽপি নামাপি নোচ্চরেৎ।
সর্ব্বো জনপদোঽপ্যেষ মুখরো নীরবো ভবেৎ ॥ ৯৫৯

সকলে মরিবে, কেহ নাম না করিবে।
সব জনপদ কোলাহল শূন্য হবে ॥ ৯৫৯

রাজা প্রজা ধনী দীনো ভোগী ত্যাগী বুধোঽবুধঃ।
সাড়ম্বরং বা তুষ্ণীং বা কালমালোকয়েদ্ ধ্রুবম্ ॥ ৯৬০

রাজা কিম্বা প্রজা হোক ধনী কিম্বা দীন।
ভোগী বা সন্ন্যাসী, জ্ঞানী কিম্বা জ্ঞানহীন ॥
আড়ম্বর সহ কিম্বা বিনা গোলমালে।
নিশ্চয় নিশ্চয় সবে পশিবেই কালে ॥ ৯৬০

দেহোঽয়ং ন মুহুর্ল্লভ্যো মানুষং জন্ম দুর্ল্লভম্।
ন বৃক্ষাৎ পতিতং পত্রং তত্র সন্ধীয়তে পুনঃ ॥ ৯৬১

দুর্ল্লভ মনুষ্য জন্ম—দেহ মিলা ভার।
পাতাটি পড়িলে গাছে লাগে না সে আর ॥ ৯৬১

দ্রব্যাণ্যাহৃত্য ভব্যানি প্রভবঃ প্রাভবন্নহো।
সুস্থিতং দ্রব্যসম্ভারৈঃ প্রস্থিতং চাধিকারিভিঃ ॥ ৯৬২

কত ভাল ভাল দ্রব্য আনিয়া সেবিলে।
পড়িয়া রহিল সব তুমি ত চলিলে ॥ ৯৬২

দণ্ডধারিপ্রতীহারিবীরা দ্বারি নিবারিণঃ।
তথাপ্যন্তঃপুরাদন্তকারিণাঽহারি নায়কঃ ॥ ৯৬৩

দ্বারে দণ্ডধারী বীর করে নিবারণ।
তবু অন্তঃপুর হতে নায়ক হরণ ॥ ৯৬৩

অত্যশ্বীনং হি মরণমিতি জ্ঞাত্বাপি মোহতঃ।
সুখায়োদ্ভ্রান্তচিত্তানাং চিন্তা ক্ষেমঙ্করী কুতঃ ॥ ৯৬৪

আজি কিম্বা কাল(ই) মৃত্যু জেনেও এ কথা।
স্থখোদ্‌ভ্রান্তদের চিন্তা ক্ষেমময় কোথা ॥ ৯৬৪

শরীরপঞ্জরাদস্মাৎ প্রযাতে প্রাণপক্ষিণি।
কো নামাদ্রিয়তে লোকে শূন্যমেতদনর্থকম্ ॥ ৯৬৫

শরীর পিঞ্জর হ'তে প্রাণ পক্ষী চ'লে গেলে।
এ শূন্য দেহের যত্ন কেবা করে কোন্ কালে ? ৯৬৫

প্রাণাধিকপদং ব্যর্থং প্রেম্না প্রোক্তং পদে পদে।
কঃ পরার্থে ত্যজেৎ প্রাণান্ লোকে স্বার্থপরায়ণে ॥ ৯৬৬

প্রাণাধিক পদ ব্যর্থ ভালবেসে যাহা বলে।
পরার্থে কে ত্যজে প্রাণ স্বার্থপর (এ) মহীতলে ? ৯৬৬

ভোজনেন দিনং যাতং স্বপনেন গতা নিশা।
বিক্রীতং কাচমূল্যেন হন্ত মানুষ্যহীরকম্ ॥ ৯৬৭

দিন গেল ভোজনেতে, যামিনী শয়নে।
কাচমূল্যে বেচিলাম হায় এ জনমে ॥ ৯৬৭

ময়কা কিমিহাকারি কিংবামুত্র করিষ্যতে।
হা হন্তোভয়তো ভ্রষ্টো নষ্টোঽহং নষ্টনৌবিকঃ ॥ ৯৬৮

কিবা করিলাম পরে কি করিব হায়।
মূলধন গিয়ে মোর দু'কূল হারায় ॥ ৯৬৮

হাস্যলাস্যৈর্বৃথৈবাস্য মানুষ্যং জন্ম মে গতম্।
ভক্তিবিশ্বাসসন্তোষধৈর্য্যাণীশ্বর দেহি মে ॥ ৯৬৯

জন্ম কেটে গেল মোর বৃথা হাস্য লাস্য করি।
বিশ্বাস, সন্তোষ, ভক্তি, ধৈর্য্য মোরে দাও হরি ॥ ৯৬৯

কামনামুক্তচিত্তোঽহং বিমুক্তোঽহমহঙ্কৃতেঃ।
মুক্তোঽস্মি সর্ব্বতোঽপ্যস্মাৎ কালোঽস্তু বিফলোদ্যমঃ ॥৯৭০

কামনা ও অহঙ্কার হতে মুক্ত আমি।
বিফল-উদ্যম মোর আজি দণ্ডপাণি ॥ ৯৭০

যৎস্পর্শাদমলং খাদ্যং মলীভূতং জুগুপ্সিতম্।
তদেতন্ন কথং নাম মলাদপ্যধমং বপুঃ ॥ ৯৭১

যার স্পর্শে মল হয়—খাদ্য অনুপম।
সেই এই দেহ—মল হ'তেও অধম ॥ ৯৭১

স্বেদমূত্রপুরীষাস্থিক্রিমিনাড্যাদিদূষিতা।
দেহযষ্টিঃ স্ত্রিয়াং স্থষ্টির্হীনা পুত্রীব কৃত্রিমা ॥ ৯৭২

স্বেদ, মূত্র, মল, অস্থি, ক্রিমি, নাড়ীময়।
স্ত্রীলোকের দেহযষ্টি অতিহীন হয় ॥৯৭২

কামিনী মোহিনী ঘস্রে রাত্রৌ ব্যাঘ্রীব শোষিণী।
তথাপি জনতা মত্তা জগত্যাস্তৎপ্রপোষিণী ॥ ৯৭৩

কামিনী মোহিনী দিনে, রাত্রিতে শোষিণী।
তবু মোহবশে লোক পুষে সে বাঘিনী ॥ ৯৭৩

জ্ঞানেনাচরিতে পাপে নাস্তি নিষ্কৃতিরাত্মনঃ।
ন হ্যপথ্যে কৃতে ব্যাধৌ রক্ষিতুং শক্যতে বপুঃ ॥ ৯৭৪

জ্ঞানকৃত পাপে নাই আত্মার নিস্তার।
ব্যাধিতে অপথ্য ক'রে কে পায় উদ্ধার ? ৯৭৪

যদজ্ঞাঙ্গীকৃতং পাপং দৌর্ব্বল্যং যচ্চ জীবিতে।
শঙ্কে শ্ব এব তৎ সর্ব্বং প্রতিপদ্যেত পূর্ব্ববৎ ॥ ৯৭৫

আজ যাহা পাপ বলি স্বীকার করিলে।
জীবনের দুর্ব্বলতা আজি যা বুঝিলে॥
মনে হয় কাল বশে কালই ভুলিবে।
যথা পূর্ব্ব তথা পর হইয়া চলিবে॥ ৯৭৫

কিল্বিষং হি মনুষ্যাণাং মৎস্যানামিব কীকসম্।
দৃশ্যতে বহলং ক্বাপি ক্বাপি বা বিরলং পুনঃ॥ ৯৭৬
মাছের কাঁটার মত পাতক জন্তুর।
দেখিবে কোথাও অল্প কোথাও প্রচুর॥ ৯৭৬

অপি গাঃ কোটিশো দত্বা মৃতঃ কাশ্যাং বসন্নপি।
তিলাংশেনাপি মৎস্যাশী নরো নরকভাগ্ ভবেৎ॥ ৯৭৭
কোটি ধেনু দান ক'রে কাশীবাসে ম'রে।
তিলমাত্র মৎস্যভোজী নরক না তরে॥ ৯৭৭

শ্রদ্ধাস্তি যদি সাধূক্তৌ শ্রূয়তামিদমাগ্রহাৎ।
স হি চ্ছেৎস্যতি তে কণ্ঠং যৎকণ্ঠশ্ছিদ্যতে ত্বয়া॥ ৯৭৮
সাধুবাক্য মান যদি শুন বাক্যসার।
সে তব কাটিবে কণ্ঠ তুমি কাট যার॥ ৯৭৮

আশাস্তস্যাখিলাঃ পূর্ণা যঃ পূর্ণেশ্বরমাশ্রিতঃ।
মনস্ত্বনর্থসক্তস্য সমূলমুপহন্যতে॥ ৯৭৯
পূর্ণ ঈশ্বরাশ্রিতের আশা পূর্ণ হয়।
অনর্থাসক্তের মন মূলে পায় লয়॥ ৯৭৯

অলমালোচিতৈস্তৈস্তৈঃ সুখদুঃখফলৈর্নৃণাম্।
দুর্বিভাব্যো হি ভাগ্যেষু গূঢ়ো ভগবদাশয়ঃ॥ ৯৮০

সুখ দুঃখ হ'য়েছে যা তা না আলোচিবে।
ভাগ্যে বিধাতার ইচ্ছা অচিন্ত্য-জানিবে ॥ ৯৮০

শান্তেরননুসন্ধানমনিত্যসুখলালসা।
অপশ্চাত্তাপ ইত্যাস্তে ব্রহ্মানন্দেষু মন্দতা ॥ ৯৮১
শান্তির অনিচ্ছা, বৃথা সুখের লালসা।
অপশ্চাৎ-তাপ এই ব্রহ্মানন্দ-নাশা ॥ ৯৮১

স্থিতঃ সর্ব্বান্তরে বিষ্ণুঃ সর্ব্বো বিষ্ণোর্ন চান্তরে।
অত এব হি লোকোঽয়ং দুঃখভেদেন ভিদ্যতে ॥ ৯৮২
সর্ব্বহৃদে বিষ্ণু, বিষ্ণুহৃদে সর্ব্ব নয়।
নানা দুঃখে লোক সব তাই মগ্ন হয় ॥ ৯৮২

আয়াতা তাদৃশঃ কালো যত্র চারিত্রশোধনে।
যাচিতোঽপি ভৃশং যাতা স তে সম্প্রাপ্তিসংশয়ম্ ॥ ৯৮৩
এমন ঘটিবে কাল চরিত্র শোধনে।
যাচিলেও হইবে সংশয় আগমনে ॥ ৯৮৩

রসো হ্যানন্দমিত্যেষ জড়চিদ্‌ভেদতো দ্বিধা।
চিদ্‌রসঃ শুদ্ধমানন্দং মিশ্রং সাংসারিকং পুনঃ ॥ ৯৮৪
রসই আনন্দ—ইহা জড় চিদ্ ভেদে দ্বয়।
চিদ্ রস শুদ্ধানন্দ, সাংসারিকে মিশ্র কয় ॥ ৯৮৪

দাম্পত্যপ্রণয়াপত্যস্নেহসখ্যবিধেয়তাঃ।
বিকারশ্চিদ্‌রসস্যৈব পরমানন্দরূপিণঃ ॥ ৯৮৫
দাম্পত্যপ্রণয়, পুত্রস্নেহ, সখ্যবশ।
পরম আনন্দরূপে বিকৃত এ রস ॥ ৯৮৫

মননেন বিনা স্নানমাত্মতীর্থে দুরাসদম্।
আত্মকর্ম্ম বিনা নাস্তি সঙ্গতিঃ পরমাত্মনা ॥ ৯৮৬
মনন বিহীন স্নান আত্মতীর্থে সুদুর্গম।
আত্মকর্ম্ম বিনা নাই পরমাত্ম সমাগম ॥ ৯৮৬

সুখদুঃখাদিনির্লিপ্তোঽপ্যাত্মা তপতি দেহিনম্।
ধূমঃ কৃষ্ণয়তে ভিত্তিং নির্লিপ্তোঽপি নভস্তলে ॥ ৯৮৭
সুখদুঃখ লিপ্ত নয় আত্মা তবু দহে কায়।
ভিত্তি কৃষ্ণ করে ধূম নির্লিপ্তও নভোগায় ॥ ৯৮৭

প্রজা পঙ্কিলয়ত্যঙ্গং প্রকৃত্যৈব মুহুর্মুহুঃ।
তচ্চ প্রক্ষাল্য বিমলং করোতি জগদম্বিকা ॥ ৯৮৮
মানব পঙ্কিল করে তনু বারে বারে।
ধৌত করি জগদম্বা নিরমল করে ॥ ৯৮৮

বিনা শক্তিমশক্তো হি ক্রিয়ায়াং কেবলঃ শিবঃ।
ঘটানাং গঠনায়ালং বিনাদ্ভিঃ কিং মৃদাং চয়ঃ ॥ ৯৮৯
শিব শুধু শক্ত নয় কর্ম্মে—শক্তি বিনে।
অক্ষম—নির্জ্জল মাটি ঘটের গঠনে ॥ ৯৮৯

ন শিবোঽস্ত্যমৃতো জীবো নাশিবোঽস্তি পুনঃ শবঃ।
সদানন্দময়ী কালী যস্য বক্ষসি নৃত্যতি ॥ ৯৯০
মৃত না হইলে কভু জীব শিব হয় না।
শব না হইলে পরে শিব হওয়া যায় না ॥
শিব হ'লে পরে তার বক্ষেতে আনন্দময়ী।
সদা নৃত্য করে কালী তাথৈ তাথৈ থয়ী ॥ ৯৯০

সচ্চিদানন্দময্যেব কচিন্মাতা বরাঙ্গনা।
আকারভেদাৎ সৈবাস্তি কচিদ্ বারাঙ্গনা পুনঃ ॥ ৯৯১

সচ্চিদ্ আনন্দময়ী কভু বরাঙ্গনা।
তিনিই আকারভেদে কভু বারাঙ্গনা ॥৯৯১

সচ্চিদানন্দসিন্ধোর্হি পবনো দ্রাবণো হৃদঃ।
শিবঃ শবোঽস্য গণ্ডূষাৎ স্পর্শান্মত্তোঽভবচ্ছুকঃ ॥ ৯৯২

সচ্চিদ্ আনন্দ সিন্ধু পবনে গলে হৃদয়।
গণ্ডূষিয়া শিব শব—ছুঁয়ে শুক মত্ত হয় ॥ ৯৯২

শুকপ্রহ্লাদভরতবলিরামযুধিষ্ঠিরৈঃ।
গোপীভিশ্চেশ্বরস্যার্থে গুর্ব্বাজ্ঞাপি বিলঙ্ঘিতা ॥ ৯৯৩

ভরত, প্রহ্লাদ, শুক, যুধিষ্ঠির, বলি, রাম।
গোপীগণ(ও) ঈশ্বরার্থে লঙ্ঘেছিল গুরু কাম ॥ ৯৯৩

ভগবত্যেকনিষ্ঠত্বে সর্ব্বং হি সুকরায়তে।
কুতশ্চিদপি নাশঙ্কা জায়তে নাপি সংশয়ঃ ॥৯৯৪

ঈশে একনিষ্ঠা হ'লে সকল(ই) সুকর।
আশঙ্কা, সংশয় আদি যায় দূরতর ॥ ৯৯৪

যো যস্য শরণাপন্নস্তন্মানং স হি রক্ষতি।
প্রবাহোঽবতি মৎস্যং হি গজরাজং তু কর্ষতি ॥ ৯৯৫

যে যার আশ্রিত সেই রাখে তার মান।
গজরাজে টানে স্রোত, মীনে দেয় স্থান ॥ ৯৯৫

হিত্বা হরিহরাত্মানং ভূতং পূজয়তীহ যঃ।
স মূঢ়ো গর্হ্যতে লোকে বেশ্যায়া ইব পুত্রকঃ॥ ৯৯৬

হরিহরে ছাড়ি অন্য ভূতে পূজে যেই।
বেশ্যাপুত্র সম লোকে নিন্দা লভে সেই॥ ৯৯৬

সরঘাসঞ্চিতং লোকঃ প্রসভং হরতে মধু।
সঞ্চয়স্ত বিপাকোঽয়ং কার্পণ্যং হ্যাত্মবঞ্চনম্॥ ৯৯৭

মক্ষিকা সঞ্চিত মধু লোকে লুটে লয়।
কৃপণতা বিড়ম্বনা—ক'র না সঞ্চয়॥ ৯৯৭

ধনী কণ্টকবিদ্ধোঽপি সর্ব্বৈঃ সংসেব্যতে মুহুঃ।
গ্রাবাগ্রচ্ছিন্নপাদোঽপি দীনঃ কেনাপি নেক্ষ্যতে॥ ৯৯৮

ধনীকে ফুটিলে কাঁটা সবে সেবে তায়।
পাথরে পা ছিঁড়িলেও দীনে নাহি চায়॥ ৯৯৮

ক্ষুদ্রোঽপ্যর্থবলাদেব স্পর্দ্ধতে মহতা সমম্।
ভেকোঽপ্যর্থমদোন্মত্তঃ করীন্দ্রমবমন্যতে॥ ৯৯৯

অর্থবলে ক্ষুদ্র লোক(ও) স্পর্দ্ধা করে মহাজনে।
অর্থমদে মত্তভেক(ও) করিরাজে নাহি মানে॥ ৯৯৯

অর্থো দাসীকৃতো যেন স এব প্রকৃতো নরঃ।
অকুর্ব্বন্নর্থসার্থক্যং পশুরেব নরাকৃতিঃ॥ ১০০০

প্রকৃত মানব সেই—অর্থ দাস যার।
সার্থক করে না অর্থ পশু নরাকার॥ ১০০০

স্বপ্নে সপ্তসুতপ্রাপ্তিস্তন্নাশশ্চ যথা মৃষা।
জাগ্রত্বেঽপি তথার্থানাং সঙ্গো ভঙ্গশ্চ বিভ্রমঃ ॥ ১০০১

স্বপ্নে সপ্তসুতপ্রাপ্তি—নাশ মিথ্যা যথা।
জাগ্রতে বিষয়প্রাপ্তি তার নাশ(ও) তথা ॥ ১০০১

স্বর্ণপাত্রে সমং নপ্ত্রা পশ্যন্ ভুঙ্‌ক্তে যথৌদনম্।
দীনোঽন্ধঃ স্থবিরো ধীমাংস্তথা প্রার্থয়তে বিভুম্ ॥ ১০০২

স্বর্ণপাত্রে নাতি সহ দেখে অন্ন খাই।
বিভু পাশে দীন বৃদ্ধ অন্ধ যাচে তাই ॥ ১০০২

গর্ভে স্থিতস্য যোগিত্বং ক্বেহ ভ্রংশশ্চ্যুতস্য মে।
ইতীব বালো ভূমিষ্ঠঃ ক্বেহ ক্বেহেতি রোদিতি ॥ ১০০৩

গর্ভে ছিনু যোগী—এসে হইল পতন।
এরূপে ভূমিষ্ঠ শিশু কয়য়ে রোদন ॥ ১০০৩

রাধাকৃষ্ণার্জ্জুনাদীনাং রূপকত্বং নিরূপিতম্।
নৈতিহাসিকসত্যত্বং ব্যাখ্যা হ্যাধ্যাত্মিকী মতা ॥ ১০০৪

রাধাকৃষ্ণ অর্জ্জুনাদি রূপক জানিবে।
আধ্যাত্মিক ব্যাখ্যা ধরি কাহিনী ছাড়িবে ॥ ১০০৪

পঞ্চানাং গণ্যমান্যো যঃ প্রতিষ্ঠা যস্য পঞ্চসু।
বিভূতিরৈশ্বরী তস্মিন্ বিশেষেণাবতিষ্ঠতে ॥ ১০০৫

পাঁচে যারে মানে—পাঁচে প্রতিষ্ঠা যাহার।
বিশেষে ঈশ্বরশক্তি মানিবে তাহার ॥ ১০০৫

পঞ্চ যত্র নমস্যন্তি নতিস্তত্র বিধীয়তে।
জনাঃ পঞ্চজনান্ সাক্ষান্নারায়ণতয়া বিদুঃ ॥ ১০০৬

পাঁচে যথা নমে তথা নমস্কার কর।
পঞ্চজন নারায়ণ বলে মনে ধর ॥ ১০০৬

স্বধর্ম্মে দৃঢ়বিশ্বাসাঃ পরেষামুপকারকাঃ।
গঙ্গাতীরে বসন্তশ্চ পুণ্যবন্তঃ প্রকীর্ত্তিতাঃ ॥ ১০০৭

স্বধর্ম্মে বিশ্বাসী বড়—পর উপকারী।
গঙ্গাতীরবাসী লোকে পুণ্যবান্ ধরি ॥ ১০০৭

ব্রহ্মদ্রবময়ী গঙ্গা তজ্জলং পাবনং মহৎ।
স্বান্তশান্তিকরং তদ্ধি পীতং ভীতিনিবারকম্ ॥ ১০০৮

ব্রহ্মদ্রবময়ী গঙ্গা—সে জল পবিত্র অতি।
চিত্তশান্তি করে পানে—নিবারণ করে ভীতি ॥ ১০০৮

সাধুঃ শয়ানোঽপি জপেষু জাগ্রদ্-
ধ্রুবংকরোতীশ্বর নামজাপম্।
পাষণ্ডিনঃ কুণ্ডলিনো বৃকাদেঃ
খলস্য নিদ্রৈব জগদ্ধিতায় ॥ ১০০৯

শয়ন ক'রেও সাধু জপেতে জাগিয়া।
করেন ঈশ্বর নাম নিশ্চয় করিয়া ॥
বৃক, সর্প, পাষণ্ডাদি খলের স্বপন।
জগতজনের হয় হিতের কারণ ॥ ১০০৯

ক্রিয়ারতা ক্রীড়নকৈরনেকৈ-
র্মাতেব পুত্রানিহ মোহয়ন্তী।
ক্রন্দৎসু তেষু ত্বরতেষু তেষু
জগৎপ্রসূস্তান্ নয়তি স্বমঙ্কম্ ॥ ১০১০

নানা খেলা দিয়ে মাতা নিজ পুত্রগণে।
মোহিত করিয়া থাকে স্বকর্ম্ম করণে ॥
খেলা ছাড়ি তারা যবে কাঁদে মা মা ব'লে।
তখন(ই) জগত মাতা লয় কোলে তুলে ॥ ১০১০

ধ্যানান্তরে যা ভবতীব নিদ্রা
সা যোগনিদ্রা খলু সাধকানাম্।
তত্র হ্যনেকে ভগবৎস্বরূপং
নিরূপয়ন্ত্যাত্মনি সত্ত্বশুদ্ধ্যা ॥ ১০১১

ধ্যানমধ্যে সাধকের নিদ্রা যাহা হয়।
যোগনিদ্রা নামে তারে সাধুজন কয় ॥
তাহাতে অনেক সাধু আত্মার মাঝারে।
ঈশ্বর স্বরূপ মূর্ত্তি পায় দেখিবারে ॥ ১০১১

জীবো যথাবস্থিতি মানসস্ত
নিরূপয়েদীশ্বররূপভেদম্।
ভাবৈর্বিরাজোঽনুভবানুরূপৈঃ
পূর্ণঃ শনৈঃ স্যাদথ তত্র লীনঃ ॥ ১০১২

জীবের মনের গতি যেমন প্রকার।
দেখিবারে পায় তথা ঈশ্বর আকার ॥
বিরাট্ পুরুষে অনুভব অনুসারে।
ক্রমে হয় পূর্ণ, তাহে লীন হয় পরে ॥ ১০১২

ন শাকদোষো হিলমোচিকায়াং
মৎস্যণ্ডিকায়াং ন গুড়াপবাদঃ।
ন কামদোষো হরিভক্তিকামে
বর্ণানুবাদঃ প্রণবে নবেষ্টঃ ॥ ১০১৩

হিঞ্চিশাকে শাকদোষ একবারে নাই।
মিছরীতে গুড়দোষ দেখিতে না পাই ॥
হরিভক্তি কামে নাই কামদোষ ভাব।
প্রণবে বর্ণতারূপ দোষের অভাব ॥ ১০১৩

শিবেন সার্দ্ধং কিল যুদ্ধমাসীদ্-
রামস্য সত্যপ্যথ তত্র সন্ধৌ।
নাভূৎ স ভূতৈঃ সহ বানরাণাং
ধিক্ কিঙ্করাণামতিবক্রিমাণম্ ॥ ১০১৪

শিব সনে শ্রীরামের যুদ্ধ বেধেছিল।
কালে উভয়ের মধ্যে সন্ধি হ'য়ে গেল ॥
দ্বন্দ্ব র'য়ে গেল কিন্তু ভূতে ও বানরে।
ভৃত্যদের বক্রভাবে ধিক্ বারে বারে ॥ ১০১৪

কন্যাপি ধন্যাস্তি জপে প্রবীণা
পুত্রোঽপি তত্রোপরতো ন ধন্যঃ।
বরং সকুষ্ঠোঽপি জপৈকনিষ্ঠো
ভ্রষ্টো জপাৎ কামসমোঽপি নষ্টঃ ॥ ১০১৫

কন্যাও সে ধন্যা হয় জপে যে প্রবীণ।
পুত্রও ত ধন্য নয় তায় উদাসীন ॥

কুষ্ঠী জন(ও) ভাল যদি জপনিষ্ঠ হয়।
কামসম নর(ও) জপহীন ভাল নয়॥ ১০১৫

ন জ্ঞায়তে কিং ভবিতা ক্ষণেন
শ্বোভোগ্যভোগায় তথাপি যত্নঃ।
কালো হঠাৎ সঞ্চয়মঞ্চয়ন্ত-
মাচ্ছেৎস্যতি শ্যেন ইবোপগম্য॥ ১০১৬

কি হইবে পরক্ষণে তাও জানা নাই।
তবু কালিকার ভোগে যত্ন করা চাই॥
সঞ্চয়ীকে কাল যে গো হঠাৎ করিয়া।
শ্যেনপক্ষী সম আসি লবে ছিনাইয়া॥ ১০১৬

বিদ্যাদিসাদ্গুণ্যগণৈকদানং
সত্যোক্তিসত্যাচরণস্বরূপম্।
পুণ্যং মহাধন্যমিদং হি গণ্য-
মপুণ্যমেতদ্‌বিপরীতরূপম্॥ ১০১৭

বিদ্যাদি সদ্‌গুণগণ যাহা দান করে।
সত্য উক্তি, সত্য আচরণ যাহা ধরে॥
মহাধন্য গণ্য হয় সেই পুণ্য নাম।
এর বিপরীত জেন অপুণ্য সন্ধান॥ ১০১৭

স্বাত্মান্তরাসাদিতসম্ভবং যদ্-
নাসম্ভবত্বাদিবিদূষিতং চ।
তদ্ ভাবিতং ভাবিতমত্র সত্য-
মসত্যমেতদ্‌বিপরীতমুক্তম্॥ ১০১৮

আত্মার মাঝারে যাহা সম্ভাবিত হয়।
অসম্ভবত্বাদি দোষে দূষিত যা নয় ॥
সেই কথা সত্য কথা বলিয়া মানিবে।
এর বিপরীত কথা অসত্য জানিবে ॥ ১০১৮

ন স্বর্গকামায় ন পাপমুক্ত্যৈ
ন সম্বলার্থং পরলোকহেতোঃ।
দানং ভবেদ্ দানমথাগ্রহেণ
পাত্রায় দানং হি মুদাং নিদানম্ ॥ ১০১৯

স্বর্গহেতু কিম্বা পাপমুক্তি হেতু দান।
পরলোক হেতু দান, সেও নয় দান ॥
আদর করিয়া যাহা পাত্রে দেওয়া যায়।
আনন্দ নিদানরূপ দান বলি তায় ॥ ১০১৯

অনুদ্যমো নিত্যধনায় তাবৎ
কালস্য যঃ সম্বলরূপকায়।
যশ্চৈহিকাশাশ্বতিকামদেন
মোহো মদেনেব স খল্বনর্থঃ ॥ ১০২০

কালের সম্বলরূপ নিত্যধন তরে।
উদ্যমহীনতা যাহা আনয়ন করে ॥
ঐহিক ক্ষণিক হর্ষ হেতু মোহ যাহা।
অনর্থ নামেতে লোকে বলে থাকে তাহা ॥ ১০২০

কশ্চিদ্ বিপশ্চিদ্ ভুবি ভূতিমিচ্ছন্
কস্যাপি ন স্যাদিহ ভারভূতঃ।
শাকান্নমপ্যাত্মধনেন ধন্যং
মন্যে পয়োঽপ্যন্যধনৈর্জঘন্যম্ ॥ ১০২১

যদি কোন বুদ্ধিমান্ লোকে ভাল চায়।
তবে সে না হয় যেন কভু কারো দায় ॥
নিজধনে শাক ভাত সেও খুব ভাল।
অন্য ধনে দুগ্ধপান তায় অগ্নি জ্বাল ॥ ১০২১

হরেরবজ্ঞা হি মহাকুকার্য্যং
তেনাতিদোষেণ পতিঃ কুরূণাম্।
দুর্য্যোধনোঽভূদপি লব্ধরাজ্যো
ধূলীবিলীনঃ সগণোঽন্বয়েন ॥ ১০২২

হরির অবজ্ঞা হয় কুকর্ম্ম বিষম।
সেই দোষে কুরুপতি রাজা দুর্য্যোধন।
রাজ্য পাইয়াও দেখ বংশ সেনা সনে।
ধূলীতে বিলীন হ'য়ে গেল অল্পক্ষণে ॥ ১০২২

সহস্রজন্মার্জ্জিতমপ্যঘং বিভোঃ
সকৃৎ কৃপালোকনয়াপনীয়তে।
সহস্রসংবৎসরসঞ্চিতং তমঃ
সকৃৎ প্রদীপপ্রভয়েব তৎক্ষণাৎ ॥ ১০২৩

সহস্র জন্মার্জ্জিত পাপ অগণন।
বারেকে বিভুর কৃপা করে প্রশমন ॥

সহস্র বৎসর ধ'রে সঞ্চিত যে তমঃ।
ক্ষণেকে তা দীপ যথা করে উপশম ॥ ১০২৩

ন সম্প্রদানং চিরযাচকো জনো
ন দানপাত্রং সততানুবর্ত্তনঃ।
ভয়াভিমানপ্রণয়ান্বয়হ্রিয়াং
তথোপরোধেন ন দানমর্থবৎ ॥ ১০২৪
চিরভিক্ষু জন কভু দান যোগ্য নয়।
সততানুবর্ত্তীও না দান যোগ্য হয় ॥
ভয়, অভিমান, স্নেহ, বংশ লজ্জাবশে।
তথা উপরোধে দান সেও অর্থ নাশে ॥ ১০২৪

অল্পতা বহুলতা চ কৃপায়া
ঈশ্বরে ন সমদৃশ্যপি বাচ্যা।
শক্তিভেদত ইদং বিষমত্বং
নৈককোঽপি ননু হন্তি জনৌঘম্ ॥ ১০২৫
সর্ব্বদর্শী ঈশ্বরেও কৃপা কম বেশী!
এরূপ কখন(ও) নাহি বুঝিবে মনীষী ॥
শক্তিভেদে ঐরূপ বিষম দেখায়।
একজন(ও) মারে নাকি লোক সমুদায়? ১০২৫

বিদ্যাভ্যাসঃ সদ্বিচারস্তপস্যা
ধর্ম্মঃ সত্যং ব্রহ্মচর্য্যং দমশ্চ।
দুঃখোদ্ধারি শ্রেষ্ঠকর্ম্মাপি তাবৎ
নাম্না তীর্থং কীর্ত্তিতং সর্ব্বমেতৎ ॥ ১০২৬

বিদ্যাভ্যাস, সুবিচার, তপঃ, সত্য, ধর্ম্ম।
ব্রহ্মচর্য্য, দম, দুঃখহর শ্রেষ্ঠ কর্ম্ম ॥
আর আর যাহা কিছু পুণ্য কর্ম্মময়।
সেই সব তীর্থ নামে অভিহিত হয় ॥ ১০২৬

তরুতলবাসী তরুশিখরস্থং
বানরমকরোদাত্মন উচ্চম্ ॥
রামঃ করুণানিধিরতিমাত্রং
নাস্তি ততোঽধিকপূজনপাত্রম্ ॥ ১০২৭

তরুতলবাসী হ'য়ে তরু অগ্রবাসী।
বানরে শ্রীরামচন্দ্র করুণা প্রকাশি ॥
নিজ চেয়ে উচ্চ করিলেন কৃপাময়।
তাঁর চেয়ে পূজা যোগ্য আর কেবা হয় ॥ ১০২৭

ক্ষীরজলধিরাত্মহৃদয়মত্র হিমবদাত্মজঃ
সম্ভ্রমদভিমান ইতি সমাদধদমৃতং হি যঃ।
দেবশক্তিরিহ নিবৃত্তিরীশ্বর ইহ কূর্ম্মঃ
সুররিপুশক্তিঃ প্রবৃত্তিরহিপতিরপি কর্ম্ম ॥ ১০২৮

আপনার মন ক্ষীরজলধি সমান।
ভ্রমিছে মৈনাক সম এতে অভিমান ॥
করিছে সতত ইহা অমৃত ধারণ।
দেবশক্তি হয় ইহ নিবৃত্তি ধরম ॥
ঈশ্বর বিরাজ করে এতে কূর্ম্ম সম।
প্রবৃত্তি অসুরশক্তি, বাসুকি করম ॥ ১০২৮

পিতৃভ্যাং বিক্রীতো ধনমধিগতাভ্যাং বত সুতো
বধশ্চণ্ডো দণ্ডো বিহিত ইহ ধর্ম্মাধিকরণৈঃ।
কৃতাং জ্ঞাত্বা রাজ্ঞা তদনু তদনুজ্ঞামশরণঃ
শরণ্যং কারুণ্যং শিশুরসুরশক্রং মৃগয়তে ॥ ১০২৯

পিতামাতা ধনলোভে বেচিল তনয়।
বিচারক-বিচারেতে বধদণ্ড হয় ॥
রাজা করিলেন সেই বধে অনুমতি।
নিরাশ্রয় শিশু ডাকে অগতির গতি ॥ ১০২৯

গঙ্গাকর্কটকোপমো লঘুতমো ব্রহ্মাণ্ডভাণ্ডোদরে
হীনো জীবগণো জগদ্ধিতমহো কুর্ব্বীত মানী কথম্।
যস্যেদং জগদেককর্ত্তুরখিলং যত্নাবধানান্বিতঃ
কর্ত্তব্যং জগতো হিতং হি সততং কুর্য্যাৎ স এব প্রভুঃ ॥১০৩০

গঙ্গার কর্কটসম অতি লঘুতম।
এ ব্রহ্মাণ্ডে অভিমানী হীন জীবগণ ॥
কেমনে জগতহিত করিবে সাধন।
জগতের কর্ত্তাই তা সাধিতে সক্ষম ॥ ১০৩০

ধেনোরাহরণাক্ষমঃ পথি সতঃ সত্রেঽতিথীনাং ক্বচিদ্
ভুক্ত্বাহৃত্য বলাদমূং কৃতবলো ধেনুং নৃশংসোঽবধীৎ।
পাপং সত্রকৃতস্ততোঽধিকমভূদ্ গোঘ্নস্য তচ্চাল্পকং
পাত্রাপাত্রবিভেদতো হি লভতে দানস্য দাতা ফলম্ ॥ ১০৩১

ধেনু ল'য়ে যেতে পথে অক্ষম হইয়া।
অতিথিশালায় ভণ্ড ভোজন করিয়া ॥

বল পেয়ে ল'য়ে গিয়ে সে ধেনু বধিল।
শালাধ্যক্ষে তাহে পাপ অধিক লাগিল॥
সে হত্যাকারীর কিন্তু পাপ কম হ'ল।
পাত্রাপাত্র ভেদে দাতা লভে দান ফল॥ ১০৩১

কৃচ্ছ্রাৎ কোঽপি নৃপঃ কদন্নমদদাৎ তৎশুদ্ধয়ে শ্রদ্ধয়া
বধ্বা তাদৃশমন্নমস্য বিহিতং তেনান্বপৃচ্ছন্নৃপঃ।
ভোগায়াস্তি হি দত্তমেব তদিদং দেব ত্বয়াভ্যস্ততা-
মিত্যুক্তো নৃপতিঃ প্রবোধিতমতিঃ সদ্দ্রব্যদাতাঽভবৎ॥১০৩২

কদন্ন দিতেন কোন(ও) রাজা কোন(ও) মতে।
পুত্রবধূ সেই দোষ শোধন করিতে॥
শ্রদ্ধায় তাঁহাকে দিল কদন্ন তেমন।
জিজ্ঞাসা করেন রাজা "এ হ'ল কেমন?"
পুত্রবধূ বলে তাঁরে বিনয় করিয়া।
"যাহা দেয় তাহা পায় পরলোকে গিয়া॥
আপনি যেরূপ অন্ন করিছেন দান।
সেরূপে অভ্যস্ত হওয়া উচিত বিধান॥"
এইমাত্র বাক্য শুনি বুঝিয়া নৃপতি।
ভাল ভাল দ্রব্য দানে করিলেন মতি॥ ১০৩২

দ্রব্যং মাদকমাদদেহন্যপুরুষাদ্ গ্রামং গতান্যং সতী
পত্যর্থং রতিনিষ্ক্রয়ার্থসময়ে স্থিত্বাপি কৃত্যার্থবিৎ।
হিত্বা তজ্ জ্ঞপিতপ্রিয়েণ ধিগদঃ প্রত্যর্পয়েতীরিতা
সা তচ্চাপি বিসর্জ্জিতে সমদশাভীতেন তেনাপ্যুভে॥ ১০৩৩

কোন(ও) গ্রামে গিয়া সতী পতির কারণে।
আফিং চাহিল কোন পুরুষ সদনে॥
রতিবিনিময় কর্ম্মে প্রতিশ্রুত হ'য়ে।
দায়ে প'ড়ে চলে সতী আফিং লইয়ে॥
বলে সে সে সব কথা পতিরে আসিয়া।
ধিক্ বলি পতি বলে ফিরে দাও গিয়া॥
বুঝিয়া সতীরে সেই পুরুষ ত্যজিল।
তুল্য দশা ভয়ে নিজে আফিংও ছাড়িল॥ ১০৩৩

জ্ঞাতং কর্ম্ম ময়া তথাপি তদিদং শ্রেষ্ঠং চ নানুষ্ঠিতং
কিঞ্চ জ্ঞাতমকর্ম্ম ধর্ম্মরহিতৈঃ সার্দ্ধং চ তৎ সাধিতম্।
জ্ঞাতঞ্চাপি বিকর্ম্ম নর্ম্মসচিবৈস্তচ্চাপি ন চ্যাবিতং
কর্ম্মাকর্ম্মবিকর্ম্মতুর্ম্মদফলৈ স্তন্মর্ম্ম মে ভিদ্যতে॥ ১০৩৪

কর্ম্ম জানি তবু শ্রেষ্ঠ তাহা করি নাই।
অকর্ম্ম জানিয়া মোহে সাধিয়াছি তাই॥
বিকর্ম্ম জেনেও করিয়াছি সঙ্গী সনে।
অকর্ম্ম বিকর্ম্ম ফল বিঁধিছে মরমে॥ ১০৩৪

খ্যাতং স্থূলকসূক্ষ্মকারণতয়া ত্রৈবিধ্যমেবাত্মনঃ
স্থূলোঽয়ং ক্ষুধয়া তৃষার্দ্দিত ইতঃ স্থূলান্নতস্তৃপ্যতি।
সূক্ষ্মোঽসৌ চ তদীক্ষণাদথ পরো যঃ কারণাখ্যোঽবশঃ
প্রাজ্ঞো ব্রাহ্মণভোজনাদিকরণশ্রাদ্ধেন তং তর্পয়েৎ॥ ১০৩৫

তিন আত্মা—স্থূল আর সূক্ষ্ম ও কারণ।
ক্ষুধাতৃষ্ণাতুর স্থূল—স্থূলান্নপোষণ ॥
আত্মার দর্শনে সূক্ষ্ম আত্মার বোধন।
অবশ—কারণ বিপ্রভোজাদি তর্পণ ॥ ১০৩৫

ভ্রান্তং যদ্ধনবাঞ্ছয়া জগতি তল্লভ্যং হরেঃ সেবয়া
কান্তং যৎসুখমব্যয়ং সপদি তৎ সৎসঙ্গতো লভ্যতে।
শ্রান্তং যচ্ছ্রিয়মিচ্ছতা ভগবতঃ সা প্রাপ্যতেঽপ্যাশ্রয়াৎ
শান্তং যেন গদেন নেহ স হরের্নামৌষধাৎ শাম্যতি ॥১০৩৬

যে ধন আশায় আমি ক'রেছি ভ্রমণ।
জগতে তা লভ্য হরি করিলে ভজন ॥
যে অব্যয় সুখ চাহিয়াছি সযতনে।
সাধু সঙ্গে পাওয়া যায় তাহা অল্পক্ষণে ॥
যে সম্পদ আশে আমি করিয়াছি শ্রম।
হরির আশ্রয়ে তার হয় সমাগম ॥
যে রোগ কখন নাহি হয় উপশম।
হরে তাহা হরিনাম ঔষধ সেবন ॥ ১০৩৬

ইতি সামান্যসূক্তয় ॥৩৬॥

## ৩৭। অথ ত্রিকসূক্তয়

স্বাস্থ্যং চিত্তপ্রসাদোঽথ শীলং কাম্যমিদং ত্রয়ম্।
ভক্তিঃ প্রেম তথা শান্তিঃ প্রার্থনীয়মিদং পুনঃ ॥ ১০৩৭

স্বাস্থ্য (১) চিত্তপ্রসন্নতা (২) সুশীলতা (৩) আর।
এ সংসারে এই তিন বস্তু কামনার ॥
ভক্তি (১) প্রেম (২) আর শান্তি (৩) এই তিন ধনে।
প্রার্থনার দ্রব্য বলি জানিবে ভুবনে ॥ ১০৩৭

রোগঃ শোকস্তথা মৃত্যুরবশ্যং ভবতি ত্রয়ম্।
অভিচারোঽভিশাপোঽভিঘাতশ্চাগন্তুমৃত্যুকৃৎ ॥ ১০৩৮

রোগ (১) শোক (২) আর মৃত্যু (৩) এই তিন ভাব।
অবশ্য ঘটিবে ভবে—ইহাই স্বভাব ॥
অভিচার (১) অভিশাপ (২) অভিঘাতময়।
আগন্তুক মরণের হেতু তিন হয় ॥ ১০৩৮

বায়ুঃ পিত্তং কফশ্চেতি ত্রয়ং রোগস্য কারণম্।
আরোগ্যস্য তু সদ্‌বৈদ্যঃ পথ্যং চৌষধমুত্তমম্ ॥১০৩৯

বায়ু (১) পিত্ত (২) কফ (৩)—তিন, রোগের কারণ।
আরোগ্যের বৈদ্য(১) পথ্য(২) ঔষধ উত্তম(৩) ॥১০৩৯

নর্ম্ম বাচালতালস্যং বর্জ্জনীয়মিদং ত্রয়ম্।
কামঃ ক্রোধস্তথা লোভঃ পরিহার্য্যং ত্রয়ং পুনঃ ॥ ১০৪০

পরিহাস (১) বাচালতা (২) অলসতা (৩) আর।
বর্জ্জন করিতে হয় এ তিন প্রকার ॥

কাম(১) ক্রোধ(২) আর লোভ(৩) এই ভাব ত্রয়।
পরিহার করা ভবে সমুচিত হয় ॥ ১০৪০

পরনিন্দা কৃতঘ্নত্বং ক্রূরত্বং চ ঘৃণাস্পদম্।
স্বাদানন্দায় সৌন্দর্য্যং সরলত্বং স্বতন্ত্রতা ॥ ১০৪১

পরনিন্দা(১) কৃতঘ্নতা(২) নিষ্ঠুরতা(৩) আর।
এই তিন বস্তু হয় আস্পদ ঘৃণার ॥
সৌন্দর্য্য(১) সারল্য(২) স্বাধীনতা(৩) এই ত্রয়।
আনন্দের হেতু বলি গণনীয় হয় ॥ ১০৪১

মৃষোক্তি র্বঞ্চনা হিংসা ত্রিতয়ং পাপলক্ষণম্।
তাপস্ত্বাধ্যাত্মিকশ্চাধিভৌতিকশ্চাধিদৈবিকঃ ॥ ১০৪২

মিথ্যকথা(১) প্রতারণা(২) জীবহিংসা(৩) আর।
পাপরূপে বর্ত্তমান এ তিন ব্যাপার ॥
আধ্যাত্মিকাধিভৌতিকাধিদৈবিকময় (১-৩)।
ত্রিতাপের মূর্ত্তিরূপে বর্ত্তমান রয় ॥ ১০৪২

চঞ্চলং হি প্রকৃত্যৈব জীবনং যৌবনং ধনম্।
সচ্চিন্তাসাধুসদ্গ্রন্থাঃ সহবাসোপযোগিনঃ ॥ ১০৪৩

তিনটী চঞ্চল—ধন(১) জীবন(২) যৌবন (৩)।
সহবাস্য—সাধু(১) সদ্গ্রন্থ(২) সুচিন্তন(৩) ॥ ১০৪৩

সত্যং মৈত্রী সংযমশ্চ রক্ষণীয়মিদং ত্রয়ম্।
সূক্তিঃ ক্ষমাথ সদ্বৃত্তং দাতব্যং ত্রিতয়ং ত্বিদম্ ॥ ১০৪৪

সংযম(১) সত্য(২) ও মৈত্রী(৩)—তিন রক্ষণীয়।
সূক্তি(১) সাধু ব্যবহার(২) ক্ষমা(৩) প্রদানীয় ॥ ১০৪৪

সন্দেহকৃৎ কপটতা চাটূক্তিঃ স্বৈরবন্ধুতা।
চিন্তাশীলত্বমাচারঃ সদালাপঃ প্রশস্যতে ॥ ১০৪৫

তোষামোদ(১) কপটতা(২) অযাচিত স্নেহ(৩)।
যাহাতে এতিন ভাব তাহাতে সন্দেহ ॥
সদাচার(১) সদালাপ(২) চিন্তাশীলতায়(৩)।
প্রশংসার যোগ্য বলি জানিবে ধরায় ॥ ১০৪৫

ন্যায্যত্বমমদোঽলোভস্ত্রয়ং সম্মানকারণম্।
দয়া শ্রদ্ধা হরিপ্রেম ত্রিতয়ং গৌরবাস্পদম্ ॥ ১০৪৬

সম্মান লভিবে ন্যায়পরায়ণভাবে (১)।
অনহংকারে(২) আর উপেক্ষায় লাভে (৩) ॥
জীবে দয়া(১) গুরুভক্তি(২) ঈশ্বরানুরাগে (৩)।
গৌরব লাভের হেতু এই তিনে জাগে ॥ ১০৪৬

জ্ঞানং বিবেকো বৈরাগ্যং ত্রয়মাদরকারণম্।
দুর্ল্লভং সাধুসঙ্গোঽথ মনুষ্যত্বং মুমুক্ষুতা ॥ ১০৪৭

বিবেক(১) বৈরাগ্যভাব(২) আর জ্ঞানধন(৩)।
এই তিন বস্তু হয় আদর কারণ।
মনুষ্য জনম(১) মহাপুরুষ আশ্রয় (২)।
তথা মুমুক্ষুতা(৩) ইহ দুর্ল্লভ এ ত্রয় ॥ ১০৪৭

**ইতি ত্রিকসূক্তয়ঃ ॥৩৭॥**

## ৩৮। অথ সূক্তিসূক্তয়ঃ।

পদবাক্যপ্রমাণজ্ঞরসজ্ঞারসতোঽধিকঃ।
রসঃ কশ্চিদ্ বিপশ্চিদ্ভি র্ন লব্ধো নাপি লপ্স্যতে॥ ১০৪৮

পদবাক্য প্রমাণজ্ঞ রসনার(ও) রসোত্তম।
হয় নাই হবেও না কারো রস সমাগম॥ ১০৪৮

পদজ্ঞস্য বচস্তুল্যং ধনং নাস্তীহ কিঞ্চন।
মূল্যেন প্রাপ্যতে হীরো গিরোঽমূল্যা হি ভূতলে॥ ১০৪৯

পদজ্ঞের বাক্যসম কিছু নাই ধন।
মূল্যে পাওয়া যায় হীরা, অমূল্য বচন॥ ১০৪৯

ভাষেত শীতলং শ্লক্ষ্মমহঙ্কারং পরিত্যজেৎ।
আত্মন্যেবাত্মনঃ শত্রুরাত্মন্যেবাত্মনো রিপুঃ॥ ১০৫০

মৃদু মধু বাক্য বল, ত্যজ অহঙ্কার।
আত্মাতেই আত্মশত্রু-মিত্রতাব্যাপার॥ ১০৫০

যো জানাতি বচো বক্তুং তস্যামূল্যায়তে বচঃ।
তচ্চান্তরতুলাদণ্ডপ্রমাণেন প্রকাশয়েৎ॥ ১০৫১

বলিতে জানিলে হয় অমূল্য বচন।
মন তুলাদণ্ডে তাহা করিবে ওজন॥ ১০৫১

অমৃতং সূনৃতং বাক্যং বশীকারকরং পরম্।
কঠোরং তু বচো ঘোরং তদ্ বর্জ্জ্যং বজ্রসোদরম্॥ ১০৫২

অমৃত সূনৃত বাক্য বশ করে মন।
বজ্র সম কটু বাক্য করিবে বর্জ্জন॥ ১০৫২

দুর্বৃত্তধনুষি প্রায়ো যুক্তো বাক্যশরঃ খরঃ।
তদ্বিদ্ধং কর্ণমার্গেণ শরীরং জর্জ্জরায়তে ॥ ১০৫৩

দুর্বৃত্ত ধনুতে যুক্ত থাকে বাক্য শর।
কর্ণপথে ঢুকে দেহ করে জরজর ॥ ১০৫৩

শরীরং জর্জ্জরীকুর্য্যাদ্ বক্রোক্তিঃ কুটিলাত্মনঃ।
সাধোস্ত্বমৃতধারেব প্রগুণোক্তিঃ প্রমোদয়েৎ ॥ ১০৫৪

কুটিলের বক্র কথা শরীর জ্বালায়।
তোষে সাধু সরলোক্তি অমৃত ধারায় ॥ ১০৫৪

অস্ত্রাঘাতো বরং সহ্যঃ স কিলোচ্ছ্বাসকৃৎ সকৃৎ।
বাক্যাঘাতসহো যোঽসৌ গুরুস্তস্যাস্মি কিঙ্করঃ ॥ ১০৫৫

অস্ত্রাঘাত(ও) সহ্য যায়, ক্ষণিক নিশ্বাস তায়
বাক্যাঘাত সহা দায়—সে বড় ভীষণ।
বাক্যাঘাত সহে যেই, মোর গুরু হয় সেই
তাহার দাসত্ব পদ চাহে মোর মন ॥ ১০৫৫

ধরিত্রী ক্ষমতে ক্ষোদং ছেদং চ সহতে বনম্।
খলস্য তু বচস্তীব্রং সাধুরেব তিতিক্ষতে ॥ ১০৫৬

ধরণী সহিতে পারে ভেদ—ছেদ বন।
সাধুই সহিতে পারে খলের বচন ॥ ১০৫৬

মূর্খায় জ্ঞানদানং হি কেবলং কালবঞ্চনম্।
অঙ্গারং ক্ষারভারোঽপি পরিষ্কর্ত্তুং ন হি ক্ষমঃ ॥ ১০৫৭

মূর্খে উপদেশ শুধু সময় ক্ষেপণ।
শতক্ষার(ও) অঙ্গারে ধুইতে নহে ক্ষম ॥ ১০৫৭

বহুনাপ্যুপদেশেন জড়ো ন বিবুধায়তে।
ন সংস্কারশতেনাপি কাকো হংসায়তে ক্বচিৎ॥ ১০৫৮
বহু উপদেশে মূর্খ না হয় পণ্ডিত।
ঘষিলেও কাক হংস হয় কি ক্বচিৎ? ১০৫৮

কৃতং তেনোপদেশেন মনো যত্র ন যুজ্যতে।
বক্তৃতা নিষ্ফলা তত্র শ্রোতা যত্র ন বিদ্যতে॥ ১০৫৯
সেই উপদেশ বৃথা যাহে নাহি মন।
সে বক্তৃতা বৃথা যথা নাহি শ্রোতা জন॥ ১০৫৯

শ্রুতং ধর্ম্মকথাপূর্ণং সম্পূর্ণমপি সংশ্রুতম্।
নিষ্ফলং নিষ্ক্রিয়াণাং স্যাদ্ যঃ ক্রিয়াবান্ সঃ পণ্ডিতঃ॥১০৬০
ধর্ম্মকথাপূর্ণ শাস্ত্র ক'রেও শ্রবণ।
নিষ্ফল নিষ্ক্রিয়, ক্রিয়াবান্(ই) জ্ঞানী জন॥ ১০৬০

অসাধ্যোঽয়মবুদ্ধো যঃ শ্রুত্বা সূক্তিসুধামপি।
জনো জাগ্রদজাগর্য্যো যোঽপি গর্জ্জান্ন বোধতি॥ ১০৬১
সূক্তিসুধাতেও যার চৈতন্য না হয়।
কপট নিদ্রিত মত সাধ্য সে তো নয়॥ ১০৬১

কামিনীকাঞ্চনাসক্তাঃ সূক্তাশ্মস্ফুটিতা অপি।
সিক্তদীপশলাকাবদ্ দীপ্যন্তে হন্ত ন ক্বচিৎ॥ ১০৬২
স্ত্রীকাঞ্চনাসক্ত সূক্ত-পাষাণে ঘষিলে।
সিক্ত দীপশলাকার মত নাহি জ্বলে॥ ১০৬২

ভক্তাস্তু সূক্তপাষাণকষণক্ষণমাত্রতঃ।
শুষ্কদীপশলাকাবৎ প্রসহ্য প্রজ্জ্বলন্ত্যলম্॥ ১০৬৩

ভক্ত—সূক্তপাষাণেতে পেলেই ঘর্ষণে।
শুষ্ক দীপশলাকার মত জ্বলে ক্ষণে॥ ১০৬৩

মূকবদ্ যততে কশ্চিৎ সূক্তিরত্নপরিগ্রহাৎ।
কশ্চিদুচ্চৈঃ সমাহূয় সর্ব্বমুদ্ধর্ত্তুমিচ্ছতি॥ ১০৬৪

সূক্তিরত্ন লভি কেহ বোবা মত রহে।
সকলে ডাকিয়া কেহ উদ্ধারিতে চাহে॥ ১০৬৪

সৌধানামিব সাধূনাং মুখৈস্তত্ত্বানি তোয়বৎ।
অনন্তস্যৈব নির্যান্তি ন তেষামাত্মনাং পুনঃ॥ ১০৬৫

সৌধসম সাধুমুখ হ'তে তত্ত্ব জল সম।
অনন্ত হইতে পড়ে—নহে তার সে আপন॥ ১০৬৫

নৃণামাত্মাস্তি বলবান্ সূক্তানামনুবর্ত্তনাৎ।
নিত্যং দেহ ইবাহার্য্যদ্রব্যাণামুপযোগতঃ॥ ১০৬৬

সূক্তানুবর্ত্তীর আত্মা হয় বলবান্।
নিত্য আহারের যোগে যথা দেহখান॥ ১০৬৬

ভাসন্তে সূক্তিসক্তানাং সিদ্ধিসাধুত্বমেধ্যতাঃ।
সদ্গুরোরপরঃ কোঽপি নাস্তি ধর্ম্মোপদেশকঃ॥ ১০৬৭

সূক্তিসক্তদের সিদ্ধি সাধুতা মেধ্যতা হয়।
সদ্গুরুর চেয়ে ধর্ম্ম উপদেশ কেবা কয়? ১০৬৭

শ্রাবণৈর্জ্জলকণৈঃ কিমম্বরে
সংস্থিতৈর্ভুবি ন চেৎ পতন্তি তে।
সংশ্রুতৈঃ কিমুপদেশরাশিভি-
র্ন স্পৃশন্তি যদি তে হৃদন্তরম্॥ ১০৬৮

শ্রাবণের জলধারা থাকিলে আকাশে।
না পড়িলে পৃথিবীতে কোন্ কাজে আসে?
রাশি রাশি উপদেশ শোনা যদি যায়।
হৃদয় না পরশিলে কিবা হবে তায়? ১০৬৮

যশ্চেঙ্গিতজ্ঞানবিধৌ প্রবীণো
বাচ্যঃ স চ ব্যাহরণক্ষমশ্চ।
যশ্চাথ মূর্খোঽথ তথৈব মূকো
হা হা স কিং ব্যাক্রিয়তাং বরাকঃ॥ ১০৬৯

ইঙ্গিত যে বুঝে আর যে পারে বলিতে।
তাহাকেও পারা যায় উপদেশ দিতে॥
কিন্তু হায় যেই জন মূর্খ বাক্যহীন।
কেমনে বুঝিবে সেই হতভাগ্য দীন॥ ১০৬৯

অহো কৃপেয়ং পরমেশ্বরস্য
যদেষ দোষপ্রশমপ্রয়াসী।
বিকারিণাং কারয়তি স্ম নৃণাং
মুক্তিপ্রদাং সূক্তিমিহৌষধীবৎ॥ ১০৭০

ঈশ্বরের কিবা হয় করুণাবিধান!
দোষনাশ হেতু তিনি করি মনস্কাম॥
বিকারবিভ্রান্ত জনে মুক্তির উপায়।
সূক্তিরূপ মহৌষধি সৃজিল ধরায়॥ ১০৭০

যঃ স্বাবকাশে সতি সূক্তিসক্তঃ
পাপাদ্ বিমুচ্যেত স নিশ্চয়েন।
ভিষক্তমেনোত্তমসত্ত্বসত্ত্বে
চিকিৎসিতো রক্ষ্যত এব নাশাৎ ॥ ১০৭১

নিজ অবকাশে সূক্তি রত হন যিনি।
অসংশয়ে পাপ হ'তে মুক্ত হন তিনি ॥
থাকিতে উত্তম বল দেহে বিদ্যমান।
ভিষক্ রাখিতে পারে চিকিৎসায় প্রাণ ॥ ১০৭১

সূক্তং রত্নমসিন্ধুজাতমজলং স্নানং মলক্ষালনং
মেদোদোষমৃতেঽপি গৌরবকরং নোদ্বেগকৃজ্জাগরঃ।
পালিত্যাদিবিকারমুক্তমজরং বৃদ্ধত্বমুক্তং নৃণাং
কর্ণালঙ্করণং সুবর্ণরচনাহীনং মহীনন্দনম্ ॥ ১০৭২

সূক্তি মহারত্ন হয়, কিন্তু সিন্ধুজাত নয়
জলহীন স্নান --মল ধৌত হয় তায়।
মেদোদোষ নাহি ধরে তবুও গৌরব করে
জাগরণ—কিন্তু নাহি, উদ্বেগ জন্মায় ॥
জরা পালিত্যাদি নাই, তথাপি বার্দ্ধক্য তাই
স্বর্ণের সম্পর্ক বিনা কর্ণ-অলঙ্কার।
জগজ্জনের মনে, তথাপি আনন্দ আনে
হেন সূক্তিরত্ন সবে কর ব্যবহার ॥ ১০৭২

ইতি সূক্তিসূক্তয়ঃ। ৩৮।

## ( অথোপসংহারঃ )

আশ্বিনে মাসি শাকাব্দে সিন্ধক্ষিদ্বীপসম্মিতে।
ভোলানাথো ভিষক্ চক্রে সূক্তিরত্নাবলীমিমাম্ ॥ ১

শকাব্দ আঠার শত সাঁইত্রিশ আশ্বিনে।
ভোলানাথ বৈদ্য সূক্তিরত্নাবলী ভণে ॥ ১

গ্রন্থকর্ত্তুঃ শ্রমাভিজ্ঞাঃ সতীর্থ্যা এব সর্ব্বথা।
বিদ্বাংসঃ ক্লেশলেশজ্ঞাঃ শেষা দোষৈকদর্শিনঃ ॥ ২

সতীর্থ্যই বুঝে ভাল গ্রন্থকার শ্রম।
পণ্ডিতে কিঞ্চিৎ—অন্যে দোষে দেয় মন ॥ ২

পুরোবর্ত্তিকৃতৌ হন্ত পুরোভাগীয়তে ন কঃ।
তত্র শ্রমগুরুত্বং তু স এবাবৈতি যঃ কৃতী ॥ ৩

প্রস্তুত বস্তুতে দোষ কে না খুজে আনে ?
শ্রমের গৌরব তায় কৃতী জন(ই) জানে ॥ ৩

কুস্তানামিব ডিম্ভানাং গ্রামকূপে বিষীদতাম্।
মাদৃশামুন্নতেরাশা গুণগ্রাহী জনো যদি ॥ ৪

কুম্ভসম ডিম্ভ আমি গ্রামকূপে রই।
গুণগ্রাহী বিনা উন্নতির আশা কই ? ৪

অন্তরানন্দজননী বহির্দৃষ্টিপ্রসাদনী।
ইয়ং রত্নাবলী কান্তা সতাং কণ্ঠে বিরাজতাম্ ॥ ৫

অন্তরে আনন্দকরী বাহ্যদৃষ্টিপ্রসাদনী।
সাধু কণ্ঠে শোভা পাক রত্নাবলী এ রমণী ॥ ৫

( অত্র গ্রন্থকর্ত্তুঃ প্রশস্তিঃ )

যেন ব্যারচি 'সন্ধিবোধ'মমলং 'স্তোত্রাবলী' ব্যাহৃতা
'ভোলানাথ-সুভাষিত'প্রভৃতয়শ্চান্যে নিবন্ধাঃ কৃতাঃ।
সোঽয়ং বৈদ্যকিশোর ঈশ্বরযশোগানৈকতানোঽধুনা
"ভোলানাথ" ইমাসু সূক্তিষু কৃতী মৌদ্গল্যগোত্র্যঃ কবিঃ ॥৬

যে করিল সন্ধিবোধ, স্তোত্রাবলী আর।
ভোলানাথ সুভাষিত ইত্যাদি সম্ভার ॥
সে বৈদ্যকিশোর ঈশ-যশে কৃতমতি।
ভোলানাধ কবিরাজ এ সূক্তির কৃতী ॥ ৬

সন্ধিং বাঞ্ছতি যো দ্বয়োরিহ পুরা সাধুক্রিয়াং সাধয়ন্
অন্তঃ সন্তমবেত্য শব্দমখিলং কৃত্বা সকৃৎ প্রত্যয়ম্।
ভক্ত্যা চেতসি সর্ব্বকারকমনুধ্যায়ংস্তথা তদ্ধিতং
প্রাপ্তস্তৎপুরুষং সমাসবিষয়ং চক্রে স চেষ্টং সতাম্ ॥ ৭

উভয়ে যে সন্ধি চাহে সাধুক্রিয়া সাধি।
আন্তরিক শব্দে করি প্রত্যয়ের বিধি ॥
ভক্তিভরে মনে সর্ব্বকারকে স্মরিয়া।
রচিল সে ইষ্ট তৎপুরুষে পাইয়া ॥ ৭

আসীদ্ বৈদ্যোঽনবদ্যো 'হলধর' ইতি যো বিশ্ববিখ্যাতকীর্ত্তিঃ
সাক্ষাদ্ ধন্বন্তরির্যো গদনিধনবিধৌ 'বিষ্ণুপুর্য্যাং' নগর্য্যাম্।
তৎসূনোঃ সূনুনেহ প্রবিদিতভিষজঃ শ্রী'হৃষীকেশ'নাম্নো
"ভোলানাথেন" ভব্যা ব্যরচি সুরুচিরা"সূক্তিরত্নাবলী"য়ম্ ॥

অনবদ্য বৈদ্য এক হলধর নামে।
সুবিখ্যাত চিকিৎসক বিষ্ণুপুর ধামে॥
তাঁর পুত্র হৃষীকেশ, তদীয় তনয়।
ভোলানাথ বিরচিল এই সূক্তিচয়॥ ৮

তন্বীত তন্বী তনুতাং নুতাঙ্ঘ্রি-
জগজ্জনানাং বৃজিনাঞ্জনানাম্।
গিরীশজায়াঢ্যগিরীশজায়া
কৃপাপ্রপূর্ণাশ্বিহ পূর্ণিমাশ্রীঃ॥ ৯

বন্দিতচরণা তন্বী সকরুণকায়া।
গিরিসুতা মহৈশ্বর্য্য গিরিশের জায়া॥
পূর্ণিমাসুষমাময়ী পাপরূপ তম।
জগজ্জনের মাতা করুন প্রশম॥ ৯

ইতি মল্লভূমিরাজধানীবিষ্ণুপুরবাস্তব্যেন
বৈদ্যাচার্য্য শ্রীভোলানাথ কবিরাজ বিদ্যানিধি
কবিভূষণ কবিরত্ন কাব্যরত্নাকর ভিষগ্‌রত্নায়ুর্ব্বেদশাস্ত্রিণা প্রণীতা
সূক্তিরত্নাবলী সম্পূর্ণা।
॥ ওঁ শংস্তাৎ ওঁ॥

# সূক্তিরত্নাবলী শুদ্ধিপত্র।

| পৃষ্ঠা | পঙ্‌ক্তি | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ১৭ | ৪ | তারে | তাঁরে |
| ১৭ | ১৪ | ঈশ্বরই | ঈশ্বর(ই) |
| ৩২ | ১৭ | প্রায়ই | প্রায়(ই) |
| ৩৫ | ৯ | লোকই | লোক(ই) |
| ৫২ | ৮ | পুত্র | মাতৃ |
| ৫২ | ১৫ | আজও | আজ(ও) |
| ৫৪ | ১৯ | যোগে | যোগে |
| ৫৯ | ২০ | ত্যাগই | ত্যাগ(ই) |
| ৬৬ | ১৩ | পাপনোদনম্ | নাপনোদনম্ |
| ৬৭ | ৫ | যচিত্তং | যচ্চিত্তং |
| ৬৮ | ৭ | হরিনামও | হরিনাম(ও) |
| ৬৮ | ১০ | ত্বং | তং |
| ৭২ | ১০ | ২৬৯ | ২৫৯ |
| ৭২ | ১৬ | সবই | সব(ই) |
| ৭২ | ২০ | নামই | নাম(ই) |
| ৮৯ | ১১ | কোনও | কোন(ও) |
| ৯২ | ১২ | নাতিষ্ঠতে | নাদ্রিয়তে |
| ১০০ | ১৩ | নাতিষ্ঠতে | ন ভজতে |
| ১০১ | ১৫ | নাতিষ্ঠতে | নাপেক্ষতে |
| ১১৮ | ২১ | ১৬ | ১৭ |
| ১৩৬ | ১৯ | ২০ | ২১ |
| ১৪১ | ১৩ | প্রন্ধনম্ | প্রবন্ধনম্ |
| ১৯২ | ১৬ | চারিত | চরিত |
| ২১১ | ২ | পিপীলিকা | পিপীলিকাঃ |
| ২১৮ | ১ | যুদ্ধকারী | যুদ্ধকারী |
| ২১৮ | ১০ | তারই | তার(ই) |
| ২২২ | ৩ | বিলোচননা- | বিলোচনানা- |
| ২২৫ | ৭ | যৎপ্রাতি | যৎপাতি |
| ২৭১ | ১১ | মিথ্যকথা | মিথ্যাকথা |